## টিপ্পনী

প্রতীতি হইতে পারে না। দেবদত্ত, যজ্ঞদত্ত, বিষ্ণুমিত্র প্রভৃতি বিভিন্ন ব্যক্তিতে অনুগত পাচকত্ব ধর্ম্ম স্বীকার না করিলে "দেবদত্ত, যজ্ঞদত্ত" প্রভৃতি অনেকাকার জ্ঞানই হইয়া থাকে, কিন্তু পাচক বলিয়া একাকার জ্ঞান হয় না। অনুগত পাচকত্ব ধর্ম্ম স্বীকার করিলে ঐ সকল বিভিন্ন ব্যক্তিতেও "পাচক, পাচক" এইরূপ অনুগত প্রতীতি হইয়া থাকে। এইরূপ বিভিন্ন ঘটাদি পদার্থে অনুগত প্রতীতির জন্য অনুগত ঘটত্বাদি সামান্য অবশ্য স্বীকার্য্য।

পর ও অপরভেদে সেই সামান্য দ্বিবিধ *। যে সামান্য সমস্ত জাতির কেবল ব্যাপক—কাহারও ব্যাপ্য নহে, তাহাকে পর সামান্য বলে। সত্তা সমস্ত জাতির ব্যাপক (অধিকদেশবৃত্তি) বলিয়া পর সামান্য। যে সামান্য কেবল ব্যাপ্য (অল্পদেশবৃত্তি) —কাহারও ব্যাপক নহে, তাহাকে অপর সামান্য বলে।

এই দ্বিবিধ সামান্যের মধ্যে সত্তা ভাবপদার্থমাত্রেই প্রতীত হয় বলিয়া দ্রব্য-গুণাদির পরস্পর ব্যাবৃত্তি বুদ্ধি জন্মায় না, কেবল অনুবৃত্তি বুদ্ধিই জন্মাইয়া থাকে। এই জন্য সত্তা সামান্যমাত্র—বিশেষ নহে। সত্তা ভিন্ন অন্যান্য সমস্ত জাতিই সামান্য-বিশেষ। কারণ উহারা অনুবৃত্তি ও ব্যাবৃত্তি—উভয় বুদ্ধি জন্মাইয়া থাকে। †

প্রত্যক্ষ পদার্থে সৎ সৎ—এইরূপ অনুগত প্রত্যক্ষ দ্বারা সত্তা জাতির প্রত্যক্ষ হয়। পরন্তু অপ্রত্যক্ষ পদার্থে অনুমানের দ্বারা সত্তা জাতির সিদ্ধি হইয়া থাকে। পরস্পর বিলক্ষণ চর্ম্ম, বস্ত্র ও কম্বলাদিতে যেরূপ ভিন্ন একটি নীল বস্তুর সম্বন্ধবশতঃ 'নীলং নীলং' এইরূপ অনুগত প্রতীতি হয়। উক্ত দ্রব্যত্রয়ের মধ্যে যাহাতে নীলের সম্বন্ধ

* ভাষ্যকার প্রশস্তদেব সামান্যকে দ্বিবিধ বলিয়াছেন। কিন্তু মহানৈয়ায়িক জগদীশ **তর্কামৃতে** কৌণ্ডভট্ট **পদার্থ-দীপিকায়** সামান্যকে ত্রিবিধ বলিয়াছেন। তাঁহাদের মতে পর, অপর ও পরাপর—এই ত্রিবিধ সামান্য। যে সামান্য কোন জাতির ব্যাপক এবং কোন জাতির ব্যাপ্য, তাহাকে পরাপর সামান্য বলে। দ্রব্যত্ব, পৃথিবীত্ব প্রভৃতি পরাপর সামান্য। বিশ্বনাথের কারিকাদৃষ্টে মনে হয়, তিনিও ত্রিবিধ সামান্য স্বীকার করেন। তিনি প্রথমে "সামান্যং দ্বিবিধং প্রোক্তং" বলিয়া পরে দ্রব্যত্বাদি জাতিকে "পরাপর সামান্য" বলিয়াছেন। কোন কোন কারিকাগ্রন্থে "সৈবাপরত্বয়োচ্যতে" ইহার পর 'ঘটত্বাদিকজাতিস্তু তেনাপরতয়োচ্যতে" এইরূপ পাঠও দেখা যায়। ন্যায়লীলাবতীকার বল্লভাচার্য্যও পর ও অপরভেদে দ্বিবিধ সামান্য ব্যাখ্যা করিয়া পরে ভাষ্যোক্ত 'পরমপরঞ্চ' এই চকারকে সমুচ্চয়ার্থক বলিয়া ত্রিবিধ সামান্যই স্বীকার করিয়াছেন।

† কোন সম্প্রদায় একমাত্র সত্তা জাতিই স্বীকার করিতেন। উপাধিভেদে ঐ সত্তাই দ্রব্যত্ব, গুণত্বরূপে প্রতীত হইত। ভাষ্যকার প্রশস্তদেব সামান্য পরীক্ষায় উহার প্রতিবাদ করিয়া বিভিন্ন জাতি স্বীকার করিয়াছেন। বিশেষ কথা ব্যোমবতীতে (৬৮৭পৃঃ) দ্রষ্টব্য।

## টিপ্পনী

নাই, তাহাতে যেরূপ 'নীলং নীলং' এইরূপ প্রতীতি হয় হয় না। তদ্রূপ পরস্পর বিলক্ষণ দ্রব্য, গুণ ও কর্ম্মে যে পদার্থান্তরের সম্বন্ধবশতঃ "সৎ সৎ" এইরূপ অনুগত প্রতীতি হয়, তাহাই সত্তা।

প্রভাকর সম্প্রদায়ের মতে ঘটাদি ব্যক্তির প্রথম প্রত্যক্ষ হইলে ঘটত্বাদি জাতি স্বরূপমাত্রে গৃহীত হয়। ব্যক্তির পুনর্ব্বার প্রত্যক্ষে পূর্ব্বাকারের অবমর্শ অর্থাৎ অনুগত আকারের পরিস্ফুরণ হইলে জাতিরূপে গৃহীত হইয়া থাকে। অপ্রত্যক্ষ পদার্থে ঐ অনুগত আকারের পরিস্ফুরণ না হওয়ায় দ্রব্যত্ব, পৃথিবীত্ব, গুণত্ব প্রভৃতি জাতি স্বীকৃত হয় নাই; কেবল প্রত্যক্ষ পদার্থেই জাতি স্বীকৃত হইয়াছে। তাঁহার মতে প্রমাণসম্বন্ধযোগ্যত্বরূপ উপাধিনিবন্ধনই দ্রব্যাদিতে 'সৎ' প্রতীতি হইয়া থাকে (তন্ত্র-রহস্য ২২পৃঃ)। কিন্তু প্রমাণসম্বন্ধযোগ্যত্ব বা প্রামাণিকত্বমাত্র সত্তা হইলে প্রামাণিক অভাবেও 'সৎ' প্রতীতি হইবে এবং অপ্রত্যক্ষ প্রমাণাদি পদার্থঘটিত এই সত্তার প্রত্যক্ষও হইবে না। বস্তুতঃ যেখানে অনুগত আকারের জ্ঞান নাই; সেখানে কার্য্য, কারণ, গুণ, ক্রিয়াদি দ্বারাও যে জাতি নিশ্চয় হয়, ইহা পূর্ব্বেই উক্ত হইয়াছে।

দীধিতিকারও এই সত্তা জাতি স্বীকার করেন নাই। তাঁহার মতে 'সৎ সৎ' এই প্রতীতির বিষয় অভাবান্যত্বরূপ ভাবত্ব—সত্তা নহে। এইজন্যই সামান্যাদিতেও 'সৎ সৎ' এইরূপ প্রত্যয় হইয়া থাকে। 'সৎ সৎ' এই প্রতীতির বিষয় সত্তা জাতি হইলে সামান্যাদিতে উক্ত প্রতীতি হইতে পারিত না। কারণ সামান্যাদিতে সত্তা জাতি স্বীকৃত হয় নাই।

বৈশেষিকমতের ব্যাখ্যাতা পদ্মনাভ মিশ্র অতিরিক্ত সত্তা সমর্থন করিতে সেতুটীকায় বলিয়াছেন যে, অভাববিশেষ্যক-ধী-বিশেষ্যকত্বরূপ ভাবত্ব 'সৎ সৎ' এইরূপ প্রতীতির বিষয় হইলে 'ঘটঃ সন্' এইরূপ চাক্ষুষ প্রত্যক্ষে ভাবত্বের প্রত্যক্ষ হইবে না। কারণ উহা অপ্রত্যক্ষ ধী-পদার্থ ঘটিত। অথচ "ঘটঃ সন্" এইরূপ চাক্ষুষ প্রত্যক্ষে সত্তা জাতির প্রত্যক্ষ অনুভবসিদ্ধ। যেহেতু যোগ্য ব্যক্তিবৃত্তি জাতিমাত্রই প্রত্যক্ষ হইয়া থাকে। এ সম্বন্ধে বৈশেষিকমতের ব্যাখ্যাতা নব্যগণের বিস্তৃত বিচার দিনকরী, রামরুদ্রী, সেতু প্রভৃতি টীকায় দ্রষ্টব্য।

ভট্ট কুমারিলের মতে সত্তাজাতিতেও সত্তা (মহাসামান্য) স্বীকৃত হইয়াছে। কিন্তু ন্যায়-বৈশেষিক মতে অনবস্থা প্রযুক্ত সামান্য প্রভৃতিতে জাত্যন্তর স্বীকৃত হয় নাই। পরন্তু সামান্য প্রভৃতিতে সত্তার পরম্পরা সম্বন্ধ স্বীকৃত হওয়ায় এবং ভাববস্তু মাত্রই সত্তার ব্যঞ্জক হওয়ায় সামান্য প্রভৃতি অসৎ প্রতীতির বিষয় হয় না।

## টিপ্পনী

অত্যন্তভেদে বা অত্যন্ত অভেদে "অয়ং গৌ, শুক্লো ঘটঃ" এইরূপ সামানাধিকরণ্য প্রতীতি হয় না। এই জন্য ভট্ট কুমারিলের মতে জাতি, গুণ ও কর্ম্ম—ব্যক্তি হইতে ভিন্নাভিন্ন। কিন্তু ন্যায়বৈশেষিক মতে দ্রব্য, গুণ প্রভৃতির লক্ষণের ভেদ দ্বারা উহাদের ভেদই সিদ্ধ হয়। বস্তুতঃ পরস্পর বিরুদ্ধ ভেদ ও অভেদ একত্র সমাবিষ্ট হইলে বিরোধ কথাই উচ্ছিন্ন হইয়া যাইবে এবং সর্ব্বত্র বিরুদ্ধ বস্তুর সমাবেশ হইতে পারিবে। এইজন্য ন্যায়বৈশেষিকমতে ধর্ম্ম-ধর্ম্মীর ভেদই স্বীকৃত হইয়াছে ; ভেদাভেদ স্বীকৃত হয় নাই।

প্রাচীন বৈশেষিক আচার্য্যগণের মতে সমস্ত জাতি সকল পদার্থে স্বরূপে থাকে। বলিয়া সর্ব্বগত। পরন্তু জাতির ব্যঞ্জক সর্ব্বত্র না থাকায় সর্ব্বত্র জাতির অভিব্যক্তি হয় না। ব্যক্তিতেই ব্যঞ্জক থাকে বলিয়া উহাতেই জাতির অভিব্যক্তি হয়। তাৎপর্য্য-টীকায় বাচস্পতি মিশ্র বলিয়াছেন যে, কতকগুলি বস্তু এককালে একত্র থাকিলেও পরস্পর সম্বদ্ধ হয় না—ইহাই বস্তুস্বভাব। যেমন রূপ, রস, গন্ধ প্রভৃতি। সেইরূপ জাতি ও সমবায় সম্বদ্ধ না হইয়াই সকলের সহিত একত্র অবস্থান করে ; ব্যক্তির উৎপত্তি হইলে তাহাতেই সম্বদ্ধ ও অভিব্যক্ত হয়, অন্যত্র হয় না।*

কিন্তু ব্যোমশিবাচার্য্য এই মত খণ্ডন করিতে বলিয়াছেন যে, অশ্বাদি পিণ্ডে গোত্বের অস্তিত্ব প্রামাণিক হইলে অভিব্যঞ্জকের অভাবে গোত্বের অনুপলব্ধি স্বীকার করা যাইতে পারে। পরন্তু অশ্বাদির শরীরে গোত্বের অস্তিত্ব যখন অপ্রামাণিক, তখন ইহা স্বীকার্য্য নহে (ব্যোমবতী ৬৯ পৃঃ)। ভাষ্যকার প্রত্যেক জাতিকে সর্ব্বগত বলেন নাই, কিন্তু স্ববিষয়সর্ব্বগত বলিয়াছেন। তাৎপর্য্য এই যে, ঘটেই ঘটত্বের অনুগত প্রতীতি হয়, পটাদিতে হয় না ; ঘটেই ঘটত্বের ব্যঞ্জক থাকে, পটাদিতে থাকে না। এই জন্য ঘটত্বাদি জাতি ঘটাদিতেই সম্বদ্ধ হয়, অন্যত্র হয় না। সুতরাং যাহাতে জাতি থাকে, তাহার সর্ব্বাংশেই জাতি থাকে, কোন একদেশে থাকে না† ॥ ৮।৯

* সন্তি হি কেচিদ্ভাবা যে সহাবস্থানেঽপি পরস্পরমসম্বদ্ধাঃ, যথা সমানকালা গন্ধরসরূপ-স্পর্শাঃ। ...তথা সামান্যমপি সর্ব্বাসম্বদ্ধমপি সর্ব্বৈঃ সহাবতিষ্ঠতে ; যাস্তস্য ব্যক্তয়স্তাভিঃ পরং সম্বধ্যতে। তথা চ যত্র জায়ন্তে ব্যক্তয়স্তত্রাসম্বদ্ধাবপি স্তঃ সামান্য-সমবায়াবিতি।" তাৎপর্য্যটীকা ২।১।৩৬

† **খণ্ডনখণ্ডখাদ্যের** বিদ্যাসাগরী টীকায় "প্রমাত্বং জাতিরিতি তার্কিকসময়ো নিরস্তঃ" (চৌখাম্বা সং ৪৪৮ পৃঃ) এইরূপ উল্লেখ আছে। ইহাতে বুঝা যায়—কোন তার্কিক সম্প্রদায়ে আংশিক জাতিও স্বীকৃত হইয়াছিল। কিন্তু ন্যায়-বৈশেষিক মতে প্রমাত্ব জাতি নহে। ভ্রমজ্ঞানের ধর্ম্মীতে যে প্রমাত্ব থাকে, আংশিকত্বনিবন্ধন উহা জাতি হয় না। কারণ সাঙ্কর্য্যাদির ন্যায় আংশিকত্বও একটী জাতি-বাধক। গঙ্গেশোপাধ্যায় চিন্তামণির প্রত্যক্ষখণ্ডে (৩৭২ পৃঃ) বিশেষ বিচারপূর্ব্বক প্রমাত্বের জাতিত্ব খণ্ডন করিয়াছেন। **চিৎসুখী**তে প্রমাত্বের জাতিত্ব সমর্থনে বহু যুক্তি প্রদর্শিত হইয়াছে।

**अन्त्यो नित्यद्रव्यवृत्तिर्विशेषः परिकीर्त्तितः ॥ १० ॥**

विशेषं निरूपयति—**अन्त्य** इति। अन्तेऽवसाने वर्त्तत इत्यन्त्यः, यदपेक्षया विशेषो नास्तीत्यर्थः। घटादीनां द्व्यणुक-पर्यन्तानां तत्तदवयव-

सामान्यान्तान् समवायिनो निरूप्य समवायितया समवायात् पूर्वं विशेषं प्रशस्त-पादोक्तमनुस्मरन् निरूपयति—**अन्त्य** इति। विशेषाणां स्थानमाह—**नित्यद्रव्ये**ति। किरणावल्युक्तमन्त्यपदविवरणमाह—**अव**सान इति। व्यावर्त्तकानामवसाने इत्यर्थः, व्यावर्त्तकान्तर-रहिते इति यावत्; अन्त्यपदस्य तात्पर्यार्थमाह—**यद**पेक्षयेति। **विशेषो** व्यावर्त्तकः। यथैकजात्याश्रये गुण-कर्म-द्रव्यविशेषसंयोगावयवोपचयावयव-विशेषादिना परस्परं भेदधीस्तथा न विशेषाश्रयेऽन्याधीना भेदधीरित्यर्थः। एतेन किरणावल्युक्तं विशेषलक्षणमपि सूचितम्। **तल्लक्षणं** तु निःसामान्यत्वे सत्येक-द्रव्यमात्रवृत्तित्वमिति। **वल्लभा**चार्या अप्येवमेवाहुः। निःसामान्यत्वे सति नित्यद्रव्य-वृत्तित्वमिति तु **काश्यपाः**, नित्यद्रव्यैकवृत्तित्वमिति **कन्दली**काराः, आत्मत्व-मनस्त्वातिरिक्तत्वे सति नित्यमात्रसमवेतत्वे सति सत्ताशून्यत्वमिति **शिवा**दित्यमिश्राः, समवेतातीन्द्रियमात्रवृत्तिपदार्थविभाजकोपाधिमत्त्वमिति **शङ्कर**मिश्राः प्राहुः। विशेष-साधकानुमाने व्याप्तिग्रहणार्थं भाष्यमनुस्मरन् दृष्टान्तं निरूपयति—**घटा**दीनामिति।

**অন্ত্য** ইত্যাদি গ্রন্থের দ্বারা বিশেষ নিরূপণ করিতেছেন। অন্তে—ব্যাবর্ত্তকের অবসানে থাকে বলিয়া (বিশেষের নাম) অন্ত্য। যাহার অপেক্ষায় কোন বিশেষ (ইতরের ব্যাবর্ত্তক—ভেদক) ধর্ম্ম নাই (নিজেই ব্যাবর্ত্তক), তাহাই অন্ত্যপদের নিষ্কৃষ্টার্থ। ঘটাদি হইতে দ্ব্যণুক পর্য্যন্ত সাবয়ব দ্রব্যসমূহের নিজ নিজ অবয়বের

**বিবৃতি**

ভাষ্যকার প্রশস্তপাদ বিশেষের উদ্দেশ প্রকরণে বলিয়াছেন—"নিত্যদ্রব্যবৃত্তয়ো হ্যন্ত্যা বিশেষাঃ"। এস্থলে "নিত্যদ্রব্যবৃত্তয়ঃ" এই পদটী বিশেষের স্থাননির্দ্দেশক। "অন্ত্যাঃ" পদটী বিশেষের লক্ষণ নির্দ্দেশক। "বিশেষাঃ" পদটী লক্ষ্য নির্দ্দেশক হইলেও বিশেষের প্রমাণেরও সূচক। কিরণাবলীকার ভাষ্যের এইরূপই ব্যাখ্যা করিয়াছেন। তাই বিশ্বনাথ বলিয়াছেন—**অন্ত্যো নিত্যদ্রব্যবৃত্তির্বিশেষঃ**।

"অন্তে বিশেষাণাং ব্যাবর্ত্তকানামবসানে বর্ত্তন্তে ইতি অন্ত্যাঃ—ইহাই অন্ত্য শব্দের ব্যুৎপত্তি। ইহাতে অন্ত্য শব্দের অর্থ হয়—বিশেষান্তর-রহিত বা স্বতো ব্যাবৃত্ত।

**भेदात् परस्परं भेदः, परमाणूनां परस्परं भेदको विशेष एव। स तु**

दार्ष्टान्तिकमाह—**परमाणूना**मिति। नित्यद्रव्याणामुपलक्षणम्। तथा च योगिनां नित्येषु समानजाति-गुण-क्रियेषु परमाणुष्वाकाशकालदिगात्ममनःसु च येभ्यो निमित्तेभ्यो विलक्षणोऽयं, विलक्षणोऽयमिति व्यावृत्तधीर्देशकालव्यवहिते च परमाणौ स एवाऽयमिति प्रत्यभिज्ञानं च, तेऽन्त्याः स्वाश्रयविशेषकत्वाद् विशेषाः। एतेन समानजातिगुणकर्माणः परमाणवोऽन्योन्यव्यावर्त्तकधर्मसम्बन्धिनः यथार्थव्यावृत्तज्ञानविषयत्वाद् घटादिवदिति लीलावत्युक्तं विशेषसाधकानुमानं सूचितम्। नन्वेवमनित्यद्रव्येषु नित्येषु च सामान्यादिषु विशेषा वर्त्तन्तामिति चेत्। न। तेष्वाश्रयादेर्व्यावर्त्तकान्तरस्य सत्त्वात्। अस्तु तर्हि विशेषेष्वपि परस्परं व्यावृत्तिप्रतीतेरनुरोधाद् व्यावर्त्तकान्तरम्, एवं तत्र तत्रापीत्यनवस्थेति चेत्, तत्राह—**स त्विति**। तथा च विशेषा धर्मिग्राहकमानात् परमाण्वोर्भेदः

ভেদ-প্রযুক্ত পরস্পরের ভেদ সিদ্ধ হয়। (নিরবয়ব) পরমাণুসমূহের পরস্পরের ভেদক বিশেষই হয়। সেই বিশেষ পদার্থ কিন্তু স্বতঃ ব্যাবৃত্ত অর্থাৎ সেই বিশেষ নামক পদার্থ-

**বিবৃতি**

ইঁহাই বিশেষের স্বরূপ। কিরণাবলীকার অন্ত্য পদটীকে বিশেষের লক্ষণেরও সূচক বলিয়াছেন। তাঁহার মতে বিশেষের লক্ষণ—"নিঃসামান্যত্বে সত্যেকদ্রব্যমাত্রবৃত্তিত্বম্"। তার্কিকরক্ষাকার বরদরাজও বিশেষের এইরূপ লক্ষণ প্রকাশ করিতে বলিয়াছেন যে —"অজাতিরেকবৃত্তিশ্চ বিশেষ ইতি শিষ্যতে।" এই অভিপ্রায়ে বিশ্বনাথ বলিলেন —**যদপেক্ষয়া বিশেষো নাস্তি**। অর্থাৎ যাহাতে বিশেষ অপেক্ষা অন্য কোন ভেদক ধর্ম্ম নাই, একমাত্র বিশেষই ভেদক, তাহাই অন্ত্য পদের অর্থ।

ভেদক ধর্ম্ম ব্যতিরেকে পরমাণুদ্বয়ের ভেদ সিদ্ধ হইতে পারে না। পরমাণুর অবয়ব না থাকায় অবয়বের ভেদপ্রযুক্ত পরমাণু সমূহের পরস্পর ভেদসিদ্ধি হইতে পারে না। পরমাণুগত জাতি, গুণ, ক্রিয়া প্রভৃতি সমস্ত পরমাণুর সাধারণ বলিয়া পরমাণুর ভেদ-সাধক হইতে পারে না। সুতরাং প্রতি পরমাণুগত বিশেষের ভেদ প্রযুক্তই পরমাণুর ভেদ সিদ্ধি হইবে। প্রতি পরমাণুগত সেই বিশেষসমূহের পরস্পর ভেদও ঐ স্বতো ব্যাবৃত্ত বিশেষ দ্বারাই সিদ্ধি হইবে। এই জন্য প্রথমে "সমানজাতিগুণকর্ম্মাণঃ পরমাণবো ব্যাবর্ত্তকধর্ম্মসম্বন্ধিনঃ যথার্থব্যাবৃত্তজ্ঞানবিষয়ত্বাৎ ঘটাদিবৎ" এই অনুমানের দ্বারা বিশেষ সিদ্ধি আবশ্যক। উক্ত অনুমানের দৃষ্টান্তে সাধ্য ও হেতুর ব্যাপ্তি গৃহীত না হইলে পক্ষে সাধ্যসিদ্ধি হইতে পারে না। এই জন্য বিশ্বনাথ বিশেষসাধক

स्वत एव व्यावृत्तः; तेन तत्र विशेषान्तरापेक्षा नास्तीत्यर्थः ॥ १० ॥

किञ्चित्-प्रयोज्यः भेदत्वात् कपालभेदप्रयुक्त-घटभेदवदित्यस्मात् परस्परं स्वतोऽव्यावृत्ततयैव सिद्धा न व्यावर्त्तकान्तरमपेक्षन्त इत्यर्थः। नन्वेवं परमाण्वादयोऽपि स्वतोऽव्यावृत्ताः सन्तु, किं विशेषकल्पनयेति चेत्। न। अविशेषस्वरूपाणां व्यावर्त्तकान्तराधीन-व्यावृत्तधी-विषयत्व-नियमात्, घटपटादौ तथादर्शनात्। न चान्योन्याभावादेव परमाणूनां भेद-सिद्धौ किं विशेषैरिति वाच्यम्। अन्योन्याभावस्य वैधर्म्यानान्तरीयकत्वात्। अस्तु तर्हि पृथक्त्वमेव तथेति चेत्। न। पृथक्त्वस्यावधि-निरूप्यत्वादवध्यावधिभावस्य च वैधर्म्याधीनत्वात्। **केचित्** त्वीश्वराकाशयोर्नित्यज्ञानशब्दाभ्यां व्यावृत्तेः सम्भवान्न तत्र विशेष इत्याहुः। **पदार्थ**तत्त्वनिरूपणकृतस्तु—विशेषेऽतिरिक्ते मानाभावः। येनैव रूपेण विशेषाणां स्ववृत्तिधर्मं विना व्यावृत्तत्वं, तेनैव नित्यद्रव्याणामपीत्याहुः ॥१०॥

সমূহ যদি অন্য একটী ভেদক ধর্ম্মের দ্বারা পরস্পর ব্যাবৃত্ত (ভিন্ন) হয়, তবে যে ভেদক ধর্ম্মের দ্বারা বিশেষপদার্থ সমূহের পরস্পরের ভেদ সিদ্ধ হইবে, সেই ধর্ম্মের দ্বারাই পরমাণুসমূহেরও পরস্পর ভেদ সিদ্ধ হইতে পারে; সুতরাং বিশেষ পদার্থের আবশ্যকতা থাকে না, এই জন্য বিশেষগুলি স্বতঃই ব্যাবৃত্ত। এই হেতু সেখানে বিশেষান্তরের (পৃথক্ ভেদক ধর্ম্মের) অপেক্ষা নাই। ইহাই (অন্ত্যপদের) তাৎপর্য্যার্থ ॥১০॥

**বিবৃতি**

অনুমানের ব্যাপ্তিগ্রহণের জন্য দৃষ্টান্ত নির্দ্দেশ করিতে বলিলেন—**ঘটাদীনাম্**।

অনুমানসিদ্ধ ঐ বিশেষের পরস্পর ভেদ সিদ্ধির জন্য বিশেষে ব্যাবর্ত্তক অন্য ধর্ম্ম স্বীকার করিলে অনবস্থা হয় এবং বিশেষের স্বরূপেরও হানি হয়। তাৎপর্য্য এই যে, বিশেষরূপ ধর্ম্মিসাধক অনুমানের দ্বারাই বিশেষের স্বতো ব্যাবৃত্তত্ব সিদ্ধি হয়। সুতরাং বিশেষ নিজের ভেদ-সিদ্ধির জন্য বিশেষান্তরের অপেক্ষা করে না। এই জন্য মূলকার বলিয়াছেন—**স তু স্বত এব ব্যাবৃত্তঃ** ॥১০॥

**টিপ্পনী**

ভেদক ধর্ম্মকে বিশেষ বলে। ভাষ্যকার প্রশস্তদেব বিশেষ-পরীক্ষায় জাতি, গুণ, ক্রিয়া, অবয়ব ও সংযোগকে ব্যাবৃত্ত বুদ্ধির জনক বলিয়াছেন। এজন্য এইগুলিও বিশেষ। কিন্তু জাতি, গুণ, ক্রিয়া প্রভৃতি হইতে বিশেষের ভেদ সূচনার জন্য ভাষ্যে বিশেষ পদার্থ "অন্ত্যবিশেষ" নামে অভিহিত হইয়াছে। জাতি প্রভৃতি ও বিশেষ —উহারা অবিশেষে ভেদবুদ্ধির জনক হইলেও জাতি প্রভৃতি 'জাতিবিশেষ'

**টিপ্পনী**

'গুণবিশেষ' ইত্যাদি নামে এবং বিশেষ 'অন্ত্যবিশেষ' নামে অভিহিত হইয়া থাকে।

পূর্ব্বোক্ত জাতি প্রভৃতি হইতেই অনিত্য দ্রব্যের পরস্পর ভেদ সিদ্ধ হইয়া থাকে। কিন্তু তুল্যজাতি, তুল্যগুণ, তুল্যক্রিয় পরমাণুদ্বয়ে কিম্বা মুক্ত আত্মদ্বয়ে বা মনোদ্বয়ে যে 'অয়মস্মাৎ বিলক্ষণঃ', 'অয়মস্মাৎ বিলক্ষণঃ'—এইরূপ যোগীর বিলক্ষণ প্রতীতি হয়, তাহা কোন একটী ভেদক ধর্ম্ম প্রযুক্ত, ইহা স্বীকার্য্য। রূপ, স্পর্শ, পরিমাণ, একত্ব, একপৃথক্ত্ব ও ক্রিয়া প্রভৃতি সমস্ত পরমাণুতে থাকে বলিয়া পরমাণুর পরস্পর ব্যাবৃত্তি বুদ্ধির জনক হয় না। অন্যোন্যাভাব বা পৃথক্ত্ব হইতেও এই ব্যাবৃত্তি বুদ্ধি জন্মায় না। কারণ বৈধর্ম্ম্য সিদ্ধ না হইলে অন্যোন্যাভাব ও পৃথক্ত্ব ভেদের সাধক হয় না। অথচ পরমাণুতে অপর কোন কোন বৈধর্ম্ম্য বা ভেদকও নাই। সুতরাং পরমাণু প্রভৃতিতে অন্যোন্যাভাব ও পৃথক্ত্ব ভিন্ন একটী ব্যাবর্ত্তক ধর্ম্ম স্বীকার্য্য। এতৎপরমাণুত্ব, এতদাত্মত্ব, এতন্মনস্ত্ব, তত্তদ্‌ব্যক্তিত্ব প্রভৃতি পরস্পর ব্যাবৃত্ত না হইলে পরমাণুর ব্যাবর্ত্তক (ভেদক) হইতে পারে না। কারণ অব্যাবৃত্ত ধর্ম্ম কাহারও ব্যাবর্ত্তক হয় না। অতএব স্বতোব্যাবৃত্ত যে ভেদক ধর্ম্ম হইতে পরমাণু প্রভৃতির প্রতি ব্যক্তিতে ব্যাবৃত্ত বুদ্ধি উৎপন্ন হইয়া থাকে, তাহাকেই বিশেষ বলে।

ব্যাবৃত্তি বুদ্ধির অনুরোধে পরমাণু প্রভৃতিতে বিশেষ পদার্থ স্বীকার করা যাইতে পারে। কিন্তু পরমাণু প্রভৃতি অতীন্দ্রিয় বলিয়া ব্যাবৃত্ত-বুদ্ধির বিষয়ই হয় না। সুতরাং বিশেষ স্বীকারের আবশ্যকতা কি? আর পরমাণু প্রভৃতি যে ব্যাবৃত্ত বুদ্ধির বিষয় হয়, তাহাতেই বা প্রমাণ কি?

বস্তুতঃ অতীন্দ্রিয় পরমাণু প্রভৃতি অস্মদীয় ভেদ-বুদ্ধির বিষয় না হইলেও যোগিদিগের ভেদ-বুদ্ধির বিষয় হইয়া থাকে। বিশেষ পদার্থ ব্যতিরেকেও যোগিদিগের যোগজ ধর্ম্ম হইতে এই ব্যাবৃত্তি-বুদ্ধি উৎপন্ন হইলে যোগিদিগের সেই ভেদ জ্ঞান মিথ্যা হইবে। যেহেতু বিশেষ স্বীকার করার পূর্ব্বে পরমাণু প্রভৃতিতে ভেদক ধর্ম্ম না থাকায় উহারা পরস্পর ভেদরহিত। ভেদরহিত বস্তুতে ভেদ জ্ঞান মিথ্যাই হয়। সুতরাং বিশেষ ব্যতিরেকে যোগজ ধর্ম্ম হইতে ব্যাবৃত্ত বুদ্ধি উৎপন্ন হইতে পারে না। পরন্তু ব্যোমশিবাচার্য্য বলিয়াছেন যে—পরমাণ্বাদয়ো ব্যাবৃত্তজ্ঞানবিষয়াঃ দ্রব্যত্বাৎ গবাদিবৎ—এইরূপ অনুমানে পরমাণু প্রভৃতি আমাদেরও ব্যাবৃত্তি-বুদ্ধির বিষয় হয়।

পরমাণু ও বিশেষ—উভয়েই এই ব্যাবৃত্ত বুদ্ধির বিষয় হইয়া থাকে। এই ব্যাবৃত্ত বুদ্ধির বিষয়তা উভয়ত্র তুল্য হইলেও পরমাণু প্রভৃতিতে বিশেষ স্বীকার করা হইয়াছে, কিন্তু বিশেষে বিশেষান্তর স্বীকৃত হয় নাই। অনবস্থাভয়ে যদি বিশেষে বিশেষান্তর

## টিপ্পনী

স্বীকৃত না হয়, তবে যে ধর্ম্মের দ্বারা বিশেষে ব্যাবৃত্ত বুদ্ধি উৎপন্ন হইবে, সেই ধর্ম্মের দ্বারাই পরমাণু প্রভৃতিতে ব্যাবৃত্তবুদ্ধি উৎপন্ন হইতে পারে। সুতরাং আর বিশেষ পদার্থ স্বীকারের আবশ্যকতা কি?

এইরূপ আপত্তি খণ্ডন করিতে ভাষ্যকার বলিয়াছেন যে, যে পদার্থ অবিশেষ স্বরূপ —অর্থাৎ বিশেষস্বরূপ নহে, সে ব্যাবৃত্তজ্ঞানের উৎপত্তিতে বিশেষের অপেক্ষা করে। যেমন—পরমাণু প্রভৃতি। কিন্তু বিশেষ অবিশেষ স্বরূপ নহে, উহা বিশেষ-স্বরূপ। এইজন্য উহা তুল্য বিশেষান্তরের অপেক্ষা করে না। অপ্রকাশ-স্বরূপ ঘটাদির জ্ঞান যেরূপ প্রকাশ-স্বরূপ প্রদীপ হইতে উৎপন্ন হইয়া থাকে, কিন্তু প্রদীপের জ্ঞান প্রদীপান্তর হইতে উৎপন্ন হয় না। কারণ প্রদীপান্তর না থাকিলেও প্রদীপের জ্ঞান দেখা যায়। সেইরূপ বিশেষে স্বতঃই ব্যাবৃত্ত-বুদ্ধি উৎপন্ন হইয়া থাকে। এইজন্য বিশেষে বিশেষান্তর স্বীকৃত হয় নাই। অনিত্য দ্রব্যে এই বিশেষ স্বীকারের আবশ্যকতা নাই। কারণ জাতি প্রভৃতির ভেদবশতঃই তাহাদের পরস্পর ভেদ সিদ্ধ হইয়া থাকে, ইহা পূর্ব্বে উক্ত হইয়াছে। সুতরাং বিশেষ পদার্থটী—পরমাণু, আকাশ, কাল, দিক্, মুক্ত আত্মা ও মুক্ত পুরুষের মনেই থাকে, অন্যত্র থাকে না।

একটী দ্রব্যে অনেক বিশেষ স্বীকার্য্য নহে। কারণ একটী বিশেষের দ্বারাই ব্যাবৃত্তি বুদ্ধি নির্ব্বাহ হয় বলিয়া বিশেষান্তর ব্যর্থ হইয়া পড়ে। একটী বিশেষ অনেক দ্রব্যেও থাকে না। কারণ তাহা হইলে বিশেষটী সামান্যস্বরূপ হইয়া পড়ে। কিন্তু এই বিশেষ সামান্যস্বরূপ নহে। কারণ সামান্য অনেক-সমবেত; বিশেষ কিন্তু অনেক সমবেত নহে। যদি বিশেষ অনেক সমবেত হইত, তবে তাহাও সামান্য-স্বরূপ হইত এবং কেবল ব্যাবৃত্ত বুদ্ধির জনকও হইত না। পরন্ত বিশেষ অত্যন্ত ব্যাবৃত্তি বুদ্ধির জনক বলিয়া বিশেষই, উহা সামান্যাদির অন্তর্গত নহে। আর জাতিশূন্য বলিয়াও বিশেষ গুণস্বরূপ নহে। উহা স্বতন্ত্রপদার্থ। তাই আচার্য্য উদয়ন কিরণাবলীতে বলিয়াছেন—"অত্যন্তব্যাবৃত্তবুদ্ধেরেব হেতুত্বাদ্ বিশেষা এব বিশেষা নান্যত্রান্তর্ভূতা" অর্থাৎ অত্যন্ত ব্যাবৃত্তি বুদ্ধির হেতু হয়, অনুগত বুদ্ধির হেতু হয় না বলিয়া বিশেষ বিশেষই। উহা সামান্য নহে এবং অন্য পদার্থের অন্তর্গতও নহে।

মীমাংসক মতে, সর্ব্বজ্ঞ যোগী স্বীকৃত না হওয়ায় অযোগ্য পরমাণুতে ব্যাবৃত্ত বুদ্ধিই উৎপন্ন হয় না। যোগদর্শনের মতে সংস্থানাদি দ্বারাই পরমাণুতে ব্যাবৃত্ত বুদ্ধি উৎপন্ন হয় (ব্যাসভাষ্য ৩।৫৩)। এজন্য তাঁহারা বিশেষ স্বীকার করেন নাই। কিন্তু প্রশস্তপাদ প্রভৃতি এই মতের প্রতিবাদ করিয়া বিশেষ পদার্থ সমর্থন করিয়াছেন ॥১০॥

**घटादीनां कपालादौ द्रव्येषु गुणकर्मणोः ।**
**तेषु जातेश्च सम्बन्धः समवायः प्रकीर्त्तितः ॥ ११ ॥**

**समवायं दर्शयति—घटादीनामिति । अवयवावयविनोर्जातिव्यक्त्योर्गुण-गुणिनोः क्रिया-क्रियावतोर्नित्यद्रव्य-विशेषयोश्च यः सम्बन्धः, स समवायः ।**

विशेषान्तान् समवायिनो निरूप्य स्वतन्त्रं समवायं निरूपयन् समवायिनं दर्शयति—**घटादी**नामिति । घटादिपद-कपालादि-पदाभ्यामवयवावयविनोर्जातिश्चेति चकारेण नित्यद्रव्य-विशेषयोः संग्रहस्तमेव प्रत्यक्षसूत्रीय-तात्पर्यटीकामनुस्मरन् दर्शयति—**अवयवा-वयविनो**रिति । एतेनाऽयुतसिद्धानां समवाय इति दर्शितम् । तथाऽचोक्तं भाष्ये—"अयुतसिद्धानामाधार्याधारभूतानां यः सम्बन्ध इह-प्रत्ययहेतुः स समवाय" इति । तत्र नित्ययोर्नित्यानित्ययोरनित्ययोश्च सम्बन्धिनोरयुतसिद्धिरेका न भवतीति विभज्य वचनीया । तथा हि—कार्ययोः सम्बन्धिनोः सम्बन्धिभ्यां पृथगाश्रयाश्रितत्वं युत-सिद्धिस्तदन्या त्वयुतसिद्धिः । सा च सम्बन्धिभ्यां पृथगाश्रयानाश्रितत्वरूपा । नित्ययो-र्नित्यानित्ययोश्च सम्बन्धिनोर्द्वयोरन्यतरस्य वा पृथग्गतिमत्त्वं युतसिद्धिस्तदन्या त्वयुत-सिद्धिः । अयं भावः—ययोर्द्वयोः पृथगाश्रयाश्रितत्वं पृथगुपलब्धिर्वा न भवति, तौ द्वाववयवावयविनौ गुण-गुणिनौ क्रिया-क्रियावन्तौ नित्यद्रव्य-विशेषौ चाऽयुतसिद्धौ, तयोः सम्बन्धः समवाय इति । तल्लक्षणं त्वयुतसिद्धानामिह-प्रत्ययहेतु-सम्बन्धत्वमिति **काश्यपाः**, अयुतसिद्धानामाधार्याधारभूतानामिह-प्रत्ययहेतु-सम्बन्धत्वमिति **प्रशस्त**-पादाचार्याः **कन्दली**काराश्च, नित्यसम्बन्धत्वमिति **किरणा**वलीकाराः, **लीला**वती-काराश्च, भावत्वे सति नित्यसम्बन्धत्वमिति **शिवा**दित्यमिश्राः, असमवेतभावसम्बन्धत्वं-

**घটাদীনাং** ইত্যাদি গ্রন্থের দ্বারা সমবায় প্রতিপাদন করিতেছেন। অবয়ব ও অবয়বী ; জাতি ও ব্যক্তি ( জাতির আশ্রয়—দ্রব্য, গুণ ও কর্ম্ম ) ; গুণ ও গুণী (দ্রব্য) ; ক্রিয়া ও ক্রিয়াবান্ ( দ্রব্য ) এবং নিত্য দ্রব্য ও বিশেষের যে ( পরস্পর ) সম্বন্ধ, তাহা

**বিবৃতি**

ন্যায়-বৈশেষিক সম্প্রদায়ের মতে অবয়ব ও অবয়বী, গুণ ও গুণী প্রভৃতি অযুত-সিদ্ধ পদার্থদ্বয়ের সম্বন্ধই সমবায়। উহা ন্যায়মতে প্রত্যক্ষসিদ্ধ হইলেও বৈশেষিক মতে অনুমেয়। কিন্তু ভট্ট কুমারিল ও বেদান্তের মতে এই সমবায় প্রমাণ সিদ্ধ নহে। তাঁহাদের মতে গুণাদিবিষয়ক বিশিষ্ট বুদ্ধিতে তাদাত্ম্যই সংসর্গরূপে বিষয় হইয়া

**समवायत्वं नित्यसम्बन्धत्वम्। तत्र प्रमाणन्तु—गुणक्रियादिविशिष्टबुद्धिर्विशेषण-विशेष्य-सम्बन्धविषया विशिष्टबुद्धित्वाद् दण्डी पुरुष इति विशिष्ट-बुद्धिवदित्यनु-**

मिति **शङ्कर**मिश्राः प्राहुः। तत्र किरणावल्यादुयक्तं समवायलक्षणमाह—**नित्य-सम्बन्धत्व**मिति। नित्यत्वे सति सम्बन्धत्वमित्यर्थः। संयोगेऽतिव्याप्तिवारणाय सत्यन्तम्। परमाण्वादावतिव्याप्तिवारणाय विशेष्यम्। गगने रूपाभाव इत्यादौ नित्यद्वयसम्बन्धिक-विशेषणविशेष्यभावसम्बन्धेऽतिव्याप्तिवारणाय सम्बन्धिभिन्नत्वे सतीति विशेषणं देयम्। तथा च सम्बन्धि-भिन्नत्वे सति नित्यत्वे सति सम्बन्धत्वं समवायत्वमिति समवायलक्षण-निष्कर्षः। ननु समवायस्याऽप्रामाणिकतया तल्लक्षणकथनमसङ्गतमित्यत आह—**तत्रे**ति। समवाये इत्यर्थः। यद्यपि न्यायनये समवायः प्रत्यक्षसिद्धः, शुक्लो घट इत्यादिषु संसर्गतया तस्य प्रत्यक्षज्ञानविषयत्वात्, तथापि विप्रतिपन्नान् भाट्टादीन् प्रति प्रथमतः स्वरूपाद्यतिरिक्ततया प्रतिपादयितुमशक्य इति समवायसाधकं चिन्तामण्युक्तमनुमान-माह—**गुण**क्रियादीति। आदिपदेन जातेः संग्रहः। पक्षस्त्वत्र "नीलो घट" इति गुण-विशिष्टबुद्धि-"गतिमान् देवदत्त" इति क्रियाविशिष्टबुद्धि "गोत्ववान् गौ"रिति जातिविशिष्ट-बुद्धिर्वा। विशिष्टबुद्धिश्च विशेषण-प्रतियोगिक-संसर्गविषयिणी बुद्धिः। तत्र नीलो घट इत्यादिविशिष्टबुद्धौ घटादिर्विशेष्यतया नीलादिश्च विशेषणतया सम्बन्धश्च संसर्गतया भासते। साध्यमाह—**विशेषणे**त्यादि। साध्यश्चात्र विशेष्यविशेषण-सम्बन्ध-विषयत्वम्। हेतुमाह—**विशिष्ट**बुद्धित्वादिति। व्याप्तिग्रहणस्थानं दृष्टान्तमाह—**दण्डी**ति। या या विशिष्ट-

সমবায়। নিত্য সম্বন্ধত্বই সমবায়ত্ব অর্থাৎ যাহা নিত্য ও সম্বন্ধ-স্বরূপ, তাহাই সমবায়। সেই সমবায় বিষয়ে প্রমাণ কিন্তু—গুণক্রিয়াদিবিশিষ্টবুদ্ধিঃ (গুণবান্, ক্রিয়াবান্—এই বিশিষ্ট বুদ্ধি) বিশেষণ-বিশেষ্য-সম্বন্ধবিষয়া (বিশেষ্যে বিশেষণের সম্বন্ধকে বিষয় করে অর্থাৎ বিশিষ্ট বুদ্ধিতে বিশেষণের সম্বন্ধ বিষয় হয়) বিশিষ্টবুদ্ধিত্বাৎ (যেহেতু উহা বিশিষ্ট বুদ্ধি), দণ্ডী পুরুষ ইতি বিশিষ্টবুদ্ধিবৎ (দণ্ডী পুরুষ—এই বিশিষ্টবুদ্ধি যেমন

## বিবৃতি

থাকে। সুতরাং অপ্রামাণিক সমবায়ের লক্ষণের উপদেশ নিরর্থক। তাই বিশ্বনাথ অনুমানের দ্বারা সমবায় সিদ্ধি করিতে বলিলেন—**তত্র প্রমাণং তু**।

এই অনুমানের **পক্ষ**—গুণাদিবিষয়ক বিশিষ্ট বুদ্ধি। সামান্য সম্বন্ধকে বৈশিষ্ট্য বলে। বৈশিষ্ট্য বা সম্বন্ধবিষয়ক জ্ঞানই বিশিষ্ট বুদ্ধি অর্থাৎ যে জ্ঞানে বিশেষ্যে

**मानम्। एतेन संयोगादि-बाधात् समवायसिद्धिः। न च स्वरूपसम्बन्धेन सिद्ध-**

बुद्धिः, सा विशेष्यविशेषणसम्बन्धविषयेति व्याप्तेराकारः। **एतेना**ऽनुमानेन। नन्वस्तु गुण-गुणिनोः संयोग इत्यत आह—**संयोगा**दिबाधादिति। आदिपदेन तादात्म्यादेः संग्रहः। तथा च द्रव्ययोरेव संयोग इति नियमाद् गुण-गुणिनोर्न संयोगः। नाऽपि तादात्म्यम्, द्वयोर्भिन्नत्वादित्यादि-बाधकज्ञान-सहकृतादुक्तानुमानात् समवायः सिध्यतीति भावः। नन्वेतदनुमानं विशेषणविशेष्ययोः सम्बन्धमात्रं साधयति न समवायम्। तथा च सिद्धस्य स्वरूप-सम्बन्धस्य साधनात् सिद्धसाधनम्, समवायसाधने प्रवृत्तस्याऽनुमानस्य स्वरूपमादाय पर्यवसानादर्थान्तरतेत्याशङ्क्य निरस्यति—**न चे**ति। नन्वस्तु सिद्धसाधनं का क्षतिरिति चेत्। न। सिद्धसाधनस्य व्याप्तिविघटकत्वाभावेऽपि सिद्ध्यभावरूप-

পুরুষে দণ্ড-সম্বন্ধ সংযোগকে বিষয় করে; সেইরূপ "গুণবান্, ক্রিয়াবান্" এইরূপ বিশিষ্ট বুদ্ধি—বিশেষ্যে বিশেষণের সম্বন্ধকে বিষয় করে—যেহেতু উহা বিশিষ্ট বুদ্ধি) এই অনুমান। এই অনুমানের দ্বারা সংযোগাদি সম্বন্ধের বাধহেতু সমবায় সিদ্ধ হয়। স্বরূপ সম্বন্ধের দ্বারা সিদ্ধ সাধন বা অর্থান্তরও হয় না অর্থাৎ উক্ত অনুমানের দ্বারা গুণ

## বিবৃতি

বিশেষণের সম্বন্ধ বিষয় হয়, তাহার নাম বিশিষ্ট বুদ্ধি। এই অনুমানের সাধ্য—বিশেষ্য ও বিশেষণের সম্বন্ধবিষয়কত্ব। হেতু—বিশিষ্ট-বুদ্ধিত্ব এবং দণ্ডী পুরুষঃ—এইরূপ বিশিষ্ট প্রত্যক্ষ-বুদ্ধিই দৃষ্টান্ত। দণ্ডী পুরুষঃ—এই বিশিষ্ট বুদ্ধিতে দণ্ড ও পুরুষের সংযোগ সকলেরই প্রত্যক্ষ সিদ্ধ। এই দৃষ্টান্ত বলে অনুমান করা যাইতে পারে যে, বিশিষ্ট বুদ্ধি হইলেই উহা বিশেষ্য ও বিশেষণের সম্বন্ধ-বিষয়ক হইবে। সুতরাং "শুক্লো ঘটঃ" "গোত্ববান্ গৌঃ"—এইরূপ বিশিষ্ট বুদ্ধির বিষয়ীভূত কোন সম্বন্ধ অবশ্য স্বীকার্য্য। গুণ, ক্রিয়া বা জাতি—উহারা দ্রব্য নহে বলিয়া এবং উহারা নিজ নিজ আধার দ্রব্য হইতে কখনও বিভক্ত হয় না বলিয়া দ্রব্যের সহিত উহাদের সংযোগ হয় না এবং দ্রব্য ও গুণাদি পরস্পর ভিন্ন বলিয়া উহাদের তাদাত্ম্যও হয় না—এইরূপ বাধ-জ্ঞান সহকারে পূর্ব্বোক্ত অনুমানের দ্বারা যে বিশেষ সম্বন্ধ সিদ্ধ হয়, ন্যায়-বৈশেষিকমতে তাহাই সমবায়। তাই বলিলেন—**এতেন সংযোগাদিবাধাৎ সমবায়সিদ্ধিঃ।**

উক্ত অনুমানের সাধ্য—বিশেষ্য-বিশেষণের সম্বন্ধবিষয়কত্বটী সকলেরই স্বীকৃত। কিন্তু পূর্ব্বোক্ত অনুমান নৈয়ায়িকের অভিমত সমবায়ের সাধক না হইয়া যদি প্রতিবাদীর স্বীকৃত স্বরূপ সম্বন্ধের সাধক হয়, তবে নৈয়ায়িকের পক্ষে অর্থান্তর ও সমবায় অনঙ্গী-

**साधनमर्थान्तरं वा, अनन्तस्वरूपाणां सम्बन्धत्वकल्पने गौरवाद् लाघवादेक-**

पक्षता-विघटकत्वेनाऽनुमिति-विरोधित्वात्। तन्निरासहेतुमाह—**अनन्तेति**। प्रतियोग्यनुयोगिनामानन्त्येन प्रतियोग्यनुयोग्यात्मकानां स्वरूपाणामानन्त्यमिति गौरवमेवानन्तस्वरूपाणां सम्बन्धत्वकल्पने बाधकम्। ननु तथापि समवायस्यैकत्वे किं मानमत आह—**लाघवादिति**। तथा च लाघवतर्कसहकृतादुक्तादनुमानादीश्वरीयकृतावेकत्वमिव सम्बन्धस्यैकत्वं नित्यत्वञ्च सिध्यतीति भावः।

ननु कथं समवायस्यैकत्वम्, रूपसमवायो रससमवाय इत्यादि-भेदप्रतीतेरिति चेत्। न। तत्प्रतीतेर्निरूपक-भेदमात्रनिबन्धनत्वात्, अन्यथा शावलेय-धावलेयादि-व्यक्तिभेदाद् गोत्वादिकमपि भिद्येत। तस्मादेकः समवायः। ननु तथाप्यसम्बद्धस्य सम्बन्धत्वानुपपत्तेः समवायस्य समवायान्तरेण वृत्तिर्वक्तव्या। तथा च समवायो नानेति चेत्। न। तस्य स्वतन्त्रतया समवायान्तरेण वृत्त्यनभ्युपगमात्। तथा च **न्याय**वार्त्तिकं—"धर्मा अपि त्रिविधा भवन्ति विधीयमानाः प्रतिषिध्यमानाः स्वतन्त्रश्चेति। तत्र विधीयमानो धर्मः पृथिव्यां गन्धवत्त्वं, प्रतिषिध्यमानोऽपृथिव्यां गन्धवत्त्वं, स्वतन्त्रश्च समवायिनां समवाय" इति। यदि पुनराश्रितः समवायः स्यात्, अनवस्था स्यात्, कार्यञ्चानाधारं भवेत्। पूर्वं

গুণী প্রভৃতির বিশেষ সম্বন্ধ সমবায় সিদ্ধ না হইয়া প্রতিবাদীর স্বীকৃত স্বরূপ সম্বন্ধ সিদ্ধ হওয়ায় তাঁহার নিকট সিদ্ধ সাধন হয়। কারণ তাঁহাদের মতে গুণ-গুণী প্রভৃতির স্বরূপ সম্বন্ধ সিদ্ধ এবং সমবায় সাধনে প্রবৃত্ত নৈয়ায়িকের সমবায় সিদ্ধ না হইয়া স্বরূপ-সম্বন্ধের সিদ্ধি হওয়ায় তাঁহার নিকট অর্থান্তরও হয়—ইহা বলা যায় না। কারণ অনন্ত ( অসংখ্য ) স্বরূপের সম্বন্ধত্ব-কল্পনায় গৌরব হয় বলিয়া লাঘবহেতু [ লাঘবতর্ক

**বিবৃতি**

কর্ত্তার মতে সিদ্ধ-সাধনের আপত্তি হইতে পারে। কিন্তু সম্বন্ধিদ্বয়াত্মক স্বরূপসম্বন্ধ গুণ-গুণীর সম্বন্ধ হইলে, কৢপ্ত অনন্ত সম্বন্ধি-স্বরূপের প্রতি ব্যক্তিতে সম্বন্ধত্ব কল্পনায় গৌরব হয়। পরন্তু সেই সম্বন্ধ এক সমবায় হইলে সমবায়রূপ এক ধর্ম্মী ও তাহাতে সম্বন্ধত্ব ধর্ম্ম—এই দুইটীমাত্র কল্পিত হয় বলিয়া লাঘব হয়—এইরূপ লাঘব তর্ক সহকারে পূর্ব্বোক্ত অনুমানের দ্বারা যে স্বরূপ অতিরিক্ত একটীমাত্র বিশেষ সম্বন্ধ সিদ্ধ হয়, নৈয়ায়িকের মতে তাহারই পারিভাষিক নাম—সমবায়। এইরূপে অনুমানের দ্বারা সমবায় সিদ্ধ হইলে পূর্ব্বোক্ত সিদ্ধসাধন বা অর্থান্তরও হয় না। এই অভিপ্রায়ে বিশ্বনাথ বলিলেন—**লাঘবাদেকসমবায়সিদ্ধিঃ**।

**समवायसिद्धिः। न च समवायस्यैकत्वे वायौ रूपवत्ताबुद्धि-प्रसङ्गः, तत्र रूप-**

तावत् कार्यमात्मानं लभते, पश्चात् कारणेषु समवायेन वर्त्तत इति प्रागवृत्तेरनाश्रितं कार्यम्। तस्मादनाश्रितः समवायः। नन्वनाश्रितत्वेऽपि तस्य नित्यत्वं कथं, सम्बन्धिनोरनित्यत्वात्। न हि सम्बन्धिनोर्विनाशे सम्बन्धो नित्यो भवितुमर्हतीति चेत्। न। तस्य स्वतन्त्र-त्वात्, समवायख्यातिनिमित्तानां निवृत्त्या समवायख्यातिर्निवर्त्तते, न समवायो नित्यत्वा-द्वित्यभ्युपगमात्। तस्मात् सम्बन्धिनोरनित्यत्वेऽपि समवायस्य नाऽनित्यता।

नन्वेकश्चेत् समवायस्तदा द्रव्यत्व-कर्मत्वादीनामेकत्र समावेशप्रसङ्गः, द्रव्यत्वसमवायस्य द्रव्य इव कर्मादावपि सत्त्वात्, तथा वायौ रूपवत्ताबुद्धेः प्रमात्वप्रसङ्गः, रूपसमवाय-स्पर्श-समवाययोरैक्यात्, वायौ स्पर्शसमवायसत्त्वेन रूपसमवायस्यापि सत्त्वात्, सम्बन्धसत्त्वे सम्बन्धिसत्तावश्यम्भावादित्याशङ्कां चिन्तामणेः समवायवादमनुस्मरन् परिहरति—**न चेति**। **रूपवत्ताबुद्धिप्रसङ्गो** रूपवत्ताबुद्धेः प्रमात्वप्रसङ्गः। यथाश्रुते तु भ्रान्तानां रूपवत्ताप्रतीतेः सम्भवादापत्तिरसङ्गता स्यात्। परिहारहेतुमाह—**तत्रे**ति। वायावित्यर्थः।

সহকারে পূর্ব্বোক্ত অনুমানের দ্বারাই ] এক সমবায়ের সিদ্ধি হয়। সমবায় এক হইলে বায়ুতে [ রূপ-সমবায় থাকায় ] রূপবত্তা-বুদ্ধির আপত্তিও নাই অর্থাৎ বায়ু রূপবান্—

### বিবৃতি

আপত্তি হইতে পারে—দ্রব্যত্ব ও গুণত্বাদির সমবায় এক হইলে দ্রব্যত্ব, গুণত্ব প্রভৃতি একত্র সমবেত হইতে পারে এবং স্পর্শসমবায় ও রূপসমবায়ের ভেদ না থাকায় বায়ুতেও যথার্থ রূপবত্তা বুদ্ধি হইতে পারে। কারণ বায়ুতে স্পর্শসমবায় থাকে বলিয়া রূপসমবায়ও থাকে। বস্তুতঃ বায়ুতে স্পর্শসমবায় থাকিলেও রূপসমবায় না থাকায় ঐরূপ আপত্তি হয় না। তাৎপর্য্য এই যে, অবয়বী দ্রব্য, গুণ, ক্রিয়া, জাতি ও বিশেষ নিজ নিজ আধারে এক সমবায় সম্বন্ধেই বিদ্যমান থাকে। এই জন্য সমবায়—অবয়বী প্রভৃতির সামান্য সম্বন্ধ। যেখানে যেখানে গুণ, ক্রিয়া প্রভৃতির ব্যঞ্জক থাকে; সেই সেই স্থানে ঐ সামান্য সমবায় গুণ-ক্রিয়া প্রভৃতিকে সম্বদ্ধ করে বলিয়া গুণ-সমবায়, ক্রিয়া-সমবায় প্রভৃতি বিশেষ সংজ্ঞা প্রাপ্ত হয়। গুণ, ক্রিয়া প্রভৃতিকে সম্বদ্ধ না করিয়া উহা ঐ বিশেষ সংজ্ঞা প্রাপ্ত হয় না। বায়ুতে রূপের ব্যঞ্জক না থাকায় উহাতে রূপ উৎপন্ন হয় না এবং সমবায়ও রূপ-সমবায় আখ্যা পায় না। পরন্তু ঐ সমবায় পৃথিবীতে রূপসম্বন্ধের জনক হওয়ায় বায়ুতেও উহাকে রূপসমবায় বলিয়া ভ্রম হয়। প্রকৃত-পক্ষে বায়ুতে রূপের ব্যঞ্জক না থাকায় উহা রূপসমবায় হয় না। রূপসমবায়ই রূপের

**समवायसत्त्वेऽपि रूपाभावात्। न चैवमभावस्य वैशिष्ट्यं सम्बन्धान्तरं सिध्ये-दिति वाच्यं, तस्य नित्यत्वे भूतले घटानयनानन्तरमपि घटाभावबुद्धिप्रसङ्गाद्,**

**रूप**समवायसत्त्वेऽपीत्यपिना रूपसमवायो नास्तीति सूच्यते। **रूपा**भावादिति। रूपसमवायाभावेन रूपाभावादित्यर्थः। **अयं** भावः—एक एव समवायो द्रव्ये द्रव्यत्वं रूपं च समवयन् द्रव्यत्व-समवाय इति रूपसमवाय इति चाख्यायते। एवं गुणसमवायादावपि बोध्यम्। तथा च वायौ रूपमसमवयन् कथं नाम स रूपसमवायः स्यात्? रूपसमवायाभावाच्च कथं रूपप्रतीतिः? तथा चोक्तं श्रीधराचार्यैः—"न समवायसद्भावमात्रेण द्रव्यत्वं, किन्तु द्रव्यत्व-समवायाद् द्रव्यत्वं, द्रव्यत्वसमवायश्च द्रव्य एव, न गुण-कर्मस्वि"ति। तथा च वायौ रूपव्यञ्जकाभावाद् रूपानुत्पत्तेः रूपसमवायाभावान्न रूपवत्ताप्रसङ्गो नापि तद्बुद्धेः प्रमात्वप्रसङ्गश्च। ननु यथा नीलो घटो गतिमान् देवदत्त इत्यादिविशिष्टप्रतीतेर्विषयतयैकः समवायः सिध्यति। तथा घटाभाववद् भूतलमित्यादिविशिष्टप्रतीत्या भूतलादावप्यभावस्य वैशिष्ट्यमस्तु सम्बन्धान्तरं; स्वीकृतं च **तन्महार्ण**वकारैरिति शङ्कां निराकर्त्तुं चिन्तामणेः समवायवादमनुस्मरन्नाह—**न चे**ति। **एवम्** लाघवाद् विशिष्टबुद्धित्वहेतुनाऽनुगतैकसम्बन्ध-स्वीकारे। निराकरण-हेतुमाह—**तस्ये**ति। वैशिष्ट्यस्येत्यर्थः। ननु वैशिष्ट्यस्य नित्यत्वात् तत्र सत्त्वेऽपि घटानयन-

এইরূপ যথার্থ বুদ্ধির আপত্তিও হয় না। কারণ বায়ুতে রূপ-সমবায় থাকিলেও রূপ নাই। [ পূঃ ] আচ্ছা, এই হইলে অর্থাৎ অনুমানের দ্বারা এক সমবায়ের সিদ্ধি হইলে [ঐরূপ অনুমানের দ্বারা] অভাবের বৈশিষ্ট্য নামক একটী ভিন্ন সম্বন্ধ সিদ্ধ হইতে পারে, —এই যদি বলি। [ উঃ ] না—ইহা বলিতে পার না। কারণ সেই বৈশিষ্ট্য সম্বন্ধ নিত্য হইলে, ভূতলে ঘট আনয়নের পরেও [ ঘটবিশিষ্ট ভূতলে ] ঘটাভাববুদ্ধির

**বিবৃতি**

সম্বন্ধ। বায়ুতে ঐ সমবায় রূপসমবায় না হওয়ায় "বায়ুঃ রূপবান্" এইরূপ যথার্থ প্রতীতি হয় না। তাই বিশ্বনাথ বলিলেন—**রূপসমবায়সত্ত্বেঽপি রূপাভাবাৎ।**

লাঘবতর্ক সহকারে বিশিষ্ট-বুদ্ধিত্ব হেতুদ্বারা গুণক্রিয়াদি-বিশিষ্ট বুদ্ধির বিষয়রূপে যদি অনুগত একটি সমবায় সম্বন্ধ সিদ্ধ হয়, তবে **"ভূতল অভাববিশিষ্ট"**— এইরূপ প্রত্যক্ষেও উক্ত হেতু দ্বারা সংযোগ ও সমবায় ভিন্ন অনুগত বৈশিষ্ট্য নামক একটী সম্বন্ধ সিদ্ধ হইতে পারে। প্রসিদ্ধ মীমাংসক মহার্ণবকারের এই আপত্তি খণ্ডন করিতে বলিলেন—**ন চৈবমভাবস্যাপি বৈশিষ্ট্যং।**

**घटाभावस्य तत्र सत्त्वात्, तस्य च नित्यत्वात्; अन्यथा देशान्तरेऽपि तत्प्रतीतिर्न स्यात्, वैशिष्ट्यस्य च तत्र सत्त्वात्। मम तु घटे पाकरक्ततादशायां श्याम-रूपस्य नष्टत्वान्न तद्वत्ताबुद्धिः। वैशिष्ट्यस्याऽनित्यत्वे त्वनन्तवैशिष्ट्यकल्पने**

दशायां घटाभावस्य विनाशान्न घटाभावबुद्धिरत आह—**घटा**भावस्येति। **तत्र** घटवैति भूतले। **तस्य** घटाभावस्य। **अन्यथा** घटाभावस्याऽनित्यत्वे। **देशान्तरे** घटशून्यदेशे। **न स्या**दिति। य एव घटाभावो भूतले वर्त्तते, स एव देशान्तरेऽपि, तथा च घटानयनेन भूतलवृत्ति-घटाभावस्य नाशे देशान्तरेऽपि नाशात् तत्प्रतीतिर्न स्यात्, अस्ति च देशान्तरेऽपि तत्प्रतीतिस्तस्माद् घटाभावो नित्यो मन्तव्य इति भावः। ननु घटाभावसत्त्वेऽपि वैशिष्ट्यस्य तत्राभावान्नाभाव-प्रतीतिरिति चेत्, तत्राह—**वैशिष्ट्य**-स्येति। तव मते घटानयनात् प्राग् घटाभाववद् भूतलमित्यादि-प्रतीत्या सिद्धस्य वैशिष्ट्यस्य नित्यत्वाभ्युपगमाद् घटानयनेऽपि तत्र तस्य सत्त्वं स्वीकार्यमन्यथा तस्याऽ-नित्यत्वप्रसङ्ग इति भावः। ननु घटानयनानन्तरं स घट एव तत्र तदभावधी-प्रतिबन्धक इति चेत्। न। प्रतिबन्धकाभावात्मक-घटाभावस्य तत्र सत्त्वात्। नन्वेषः प्रसङ्गः समवायैकत्ववादिनां मतेऽपि समानः, पाकरक्तेऽपि घटे श्यामरूपसमवायसत्त्वात् श्याम-रूपवत्ताधियः प्रमात्वप्रसङ्गस्याऽविशेषादत आह—**मम** त्विति। समवायैकत्ववादिन-स्त्वित्यर्थः। **न तद्व**त्ताबुद्धिरिति। पाकरक्ते घटे रक्तसमवायसत्त्वेऽपि श्यामरूपस्य नष्टत्वात् श्यामरूपविशिष्टधी-प्रयोजकस्य श्यामरूपसमवायस्य तत्राभावान्न श्यामरूपवत्ता-धीरिति भावः। वैशिष्ट्यस्याऽनित्यत्वपक्षे दूषणमाह—**वैशिष्ट्य**स्येति। पदार्थतत्त्वे-

[ ভূতলং ঘটাভাববৎ—এইরূপ বুদ্ধির ] আপত্তি হইবে। কারণ ঘটাভাবের সেখানে সত্তা আছে অর্থাৎ ঘটবিশিষ্ট ভূতলেও ঘটাভাব থাকে; যেহেতু তাহা নিত্য। অন্যথা অর্থাৎ ঘটাভাব অনিত্য হইলে স্থানান্তরেও সেই ঘটাভাবের জ্ঞান হইত না। আর বৈশিষ্ট্য-সম্বন্ধও সেখানে আছে অর্থাৎ বৈশিষ্ট্য ও [ তাহার ] সম্বন্ধী ঘটাভাব উভয়ই নিত্য হওয়ায় ঘটবিশিষ্ট ভূতলেও উহারা বিদ্যমান থাকে, সুতরাং ঘটানয়নের পরেও ভূতলে ঘটাভাব-জ্ঞানের আপত্তি হয়। আমার মতে কিন্তু ঘটে পাকরক্ততা-কালে ( পাকের দ্বারা ঘট যখন রক্ত হয়, তখন ) শ্যামরূপ নষ্ট হওয়ায় [ ঘটে ] শ্যাম-রূপবত্তা বুদ্ধি ( শ্যামরূপবান্ ঘট এইরূপ জ্ঞান ) হয় না। আর বৈশিষ্ট্য অনিত্য হইলে [ কৃপ্ত স্বরূপ সম্বন্ধ পরিত্যাগ করিয়া ] অনন্ত বৈশিষ্ট্য কল্পনায় তোমারই [ মতে ]

**तथैव गौरवम्। एवञ्च तत्तत्कालीनं तत्तद्भूतलादिकं तत्तदभावानां सम्बन्धः ॥११॥**

निरूपणे **दीधितिकृ**तस्तु वैशिष्ट्यं पदार्थान्तरमेवेत्याहुः। ननु तव मतेऽपि घटानयनेन घटवति भूतले घटाभावबुद्धिः स्याद्, घटाभावस्य तत्सम्बन्धस्य च भूतलस्वरूपस्य तत्र सत्त्वादत आह—**एवं** चेति। वैशिष्ट्यस्यातिरिक्तत्वानभ्युपगमे चेत्यर्थः। **तत्तत्**कालीनं घटाभाववद् भूतलमिति प्रमाज्ञानकालीनम्। **तत्तद्**भूतलादिकं यस्मिन् काले यादृश भूतले घटाभावबुद्धिस्तत्कालविशिष्टतद्भूतलादिकम्। **तत्तद**भावानामिति। यस्य यस्याऽभावस्य बुद्धिस्तस्य तस्याभावस्य सम्बन्ध इत्यर्थः। तथा च न स्वरूपमात्रं सम्बन्धः किन्तु स्वरूपविशेषः। तादृश-स्वरूप-विशेषस्य तत्राभावान्न घटाभावबोध इति भावः॥११॥

গৌরব হয়। এইরূপ তৎতৎকালীন অর্থাৎ ঘটাভাব বিশিষ্ট ভূতল—এইরূপ জ্ঞানকালীন তৎতৎ ভূতল অর্থাৎ যে ভূতলে যে যে অভাবের জ্ঞান হয়, সেই জ্ঞান কালীন সেই ভূতলই সেই সেই অভাবের সম্বন্ধ [ অর্থাৎ ভূতলে ঘট আনীত হইলে কাহারও ঘটাভাব জ্ঞান হয় না। তখন ভূতল-স্বরূপটী ঘটাভাবজ্ঞান কালীন হয় না। সুতরাং ঘটাভাবজ্ঞানকালীন ভূতলরূপ স্বরূপ সম্বন্ধ না থাকায় ঘটবিশিষ্ট ভূতলে ঘটাভাব থাকিলেও তাহার জ্ঞান হয় না। এইজন্য ঘটাভাবজ্ঞানকালীন ভূতল-স্বরূপই ঘটাভাবের সম্বন্ধ বলিয়া কল্পিত হয় ] ॥ ১১ ॥

বিবৃতি

বৈশিষ্ট্যরূপ সম্বন্ধ ও সম্বন্ধী অত্যন্তাভাব—এই উভয় নিত্য হইলে ভূতলে ঘট আনয়নের পরেও বৈশিষ্ট্য ও ঘটাভাব বিদ্যমান থাকায় ঘটবিশিষ্ট ভূতলেও "ঘটাভাব-বিশিষ্ট ভূতল"—এই জ্ঞানের আপত্তি হইতে পারে। কিন্তু ঐরূপ জ্ঞান কাহারও হয় না। বৈশিষ্ট্যকে অনিত্য বলিলে ঐরূপ আপত্তি হয় না বটে; কিন্তু বৈশিষ্ট্যরূপ অনন্ত অতিরিক্ত ধর্ম্মীর কল্পনায় গৌরব হয়। এই জন্য ন্যায়মতে অনুযোগী ও প্রতিযোগীর স্বরূপই অভাবের স্বরূপ সম্বন্ধ বলিয়া স্বীকৃত হইয়াছে। ঘটানয়নের পরে ভূতল ও ঘটাভাবরূপ সম্বন্ধীদ্বয় থাকিলেও ঘটাভাববিশিষ্ট ভূতল—এইরূপ জ্ঞান না হওয়ায় ঐ সম্বন্ধীদ্বয় ঐ অভাবের স্বরূপ সম্বন্ধ বলিয়া কল্পিত হয় না। সুতরাং ঘটানয়নের পরে ভূতলে ঘটাভাব থাকিলেও সম্বন্ধ না থাকায় 'ঘটাভাববিশিষ্ট ভূতল' এইরূপ জ্ঞান হয় না। এজন্য ঘটাভাব-বিশিষ্ট ভূতল—এইরূপ জ্ঞানকালীন যে ভূতল স্বরূপ, তাহাই ঘটাভাবের সম্বন্ধ বলিয়া কল্পিত হইয়াছে। তাই বিশ্বনাথ বলিলেন—**তত্তৎকালীনং তত্তদ্ভূতলাদিকং তত্তদভাবানাং সম্বন্ধঃ** ॥ ১১

## টিপ্পনী

ন্যায়-বৈশেষিক সম্প্রদায় বহু বিচার করিয়া সমবায় নামক অতিরিক্ত সম্বন্ধ স্বীকার করিলেও উহাকে আশ্রিত বলেন নাই ; স্বতন্ত্র বলিয়াছেন। সংযোগ যেরূপ দুইটি সম্বন্ধীতে সমবেত হইয়া সম্বন্ধিদ্বয়ের সম্বন্ধ-জনক হয়, সমবায় সেইরূপ অপর সম্বন্ধ দ্বারা সম্বন্ধিদ্বয়ে সম্বদ্ধ হইলে, সেই সম্বন্ধের অপর সম্বন্ধ এবং তাহারও অপর সম্বন্ধ প্রভৃতি অনন্ত সম্বন্ধ স্বীকারে অনবস্থা হয় এবং অনাশ্রিত কার্য্যের উৎপত্তিও স্বীকার করিতে হয়। কারণ প্রথমে কার্য্য উৎপন্ন না হইলে কার্য্যসমবায় কারণে আশ্রিত হইতে পারে না এবং সমবায় আশ্রিত না হইলে কার্য্যও নিজ আধারে সম্বদ্ধ হইতে পারে না। সুতরাং অনাশ্রিত কার্য্যের উৎপত্তি প্রথমে স্বীকার্য্য। কিন্তু ইহা কাহারও স্বীকার্য্য নহে। এইরূপ নানা বিচার করিয়া আচার্য্য উদ্দ্যোতকর ন্যায়বার্ত্তিকে ( ১।১।৫ ) সমবায়কে স্বতন্ত্র বলিয়াছেন * অর্থাৎ সমবায় যেখানে থাকে, তাহা স্বস্বরূপ সম্বন্ধেই থাকে, সংযোগ বা সামান্যের ন্যায় অতিরিক্ত কোন সম্বন্ধে নহে। বৰ্দ্ধমানোপাধ্যায় "তাৎপর্য্য-পরিশুদ্ধি"র প্রকাশ-টীকায় উক্তরূপেই উদ্দ্যোতকরের সিদ্ধান্ত ব্যাখ্যা করিয়াছেন। প্রশস্তপাদাচার্য্যও বলিয়াছেন—"সমবায়স্য নান্যা বৃত্তিরস্তি তস্মাৎ স্বাত্মবৃত্তিঃ"। সুতরাং গুণ, ক্রিয়া প্রভৃতি সমবায়ের সম্বন্ধী হইলেও অধিকরণ নহে। এইজন্য সমবায় স্বতন্ত্র। নৈয়ায়িক মতে এই সমবায় এক। কিন্তু দীধিতিকার "পদার্থতত্ত্বনিরূপণে" † সমবায়কে নানা বলিয়াছেন।

প্রভাকর মতে সমবায় নিত্য ও অনিত্যভেদে দ্বিবিধ। নিত্য অযুতসিদ্ধ পদার্থদ্বয়ের সমবায় নিত্য। নিত্যানিত্য বা অনিত্য অযুতসিদ্ধ পদার্থদ্বয়ের সমবায় অনিত্য। যাহা হইতে কার্য্য উৎপন্ন হয়, তাহা হইতেই এই অনিত্য সমবায় উৎপন্ন হইয়া থাকে —ইহাই প্রভাকর সম্প্রদায়ের সিদ্ধান্ত। কিন্তু অনিত্য ভাব পদার্থমাত্রই সমবায়ী কারণ, অসমবায়ী কারণ ও নিমিত্ত কারণ হইতে উৎপন্ন হয়, ইহা ন্যায়বৈশেষিক-সিদ্ধান্ত এবং প্রভাকরেরও স্বীকৃত। সমবায় অনিত্য হইলে তাহারও ঐ ত্রিবিধ কারণ হইতে উৎপত্তি স্বীকার্য্য। পরন্তু পটের উৎপত্তির পূর্ব্বে পটসমবায় উৎপন্ন হইলে উহার উৎপত্তিকালে পট না থাকায়, ঐ সমবায়টী 'পটসমবায়'হইবে না এবং পটও ঐ সমবায়ের সমবায়ী কারণ হইবে না ; পটের সহিত উৎপন্ন হইলে, পটটী

* ধর্ম্মা অপি ত্রিবিধা ভবন্তি বিধীয়মানাঃ প্রতিষিধ্যমানাঃ স্বতন্ত্রশ্চেতি। তত্র বিধীয়মানো ধর্ম্ম পৃথিব্যাং গন্ধবত্ত্বম্। প্রতিষিধ্যমানোঽপৃথিব্যাং গন্ধবত্ত্বং. স্বতন্ত্রঃ সমবায়িনাং সমবায় ইতি।"

† সমবায়োঽপি চ নৈকো জলাদের্গন্ধাদিমত্ত্বপ্রসঙ্গাৎ পরন্তু নানৈব। সমবায়ত্বং তু পুনরনুগতমখণ্ডোপাধিরিতি।—পদার্থতত্ত্বনিরূপণম্ ৭৬ পৃঃ।

अभावस्तु द्विधा संसर्गान्योन्याभावभेदतः।

अभावं विभजते—अभावस्त्विति। अभावत्वं द्रव्यादिषट्कान्योन्याभाववत्त्वम्। संसर्गेति। संसर्गाभावान्योन्याभावभेदादित्यर्थः। अन्योन्याभावस्यैक-

भावनिरूपणानन्तरं भावपरतन्त्रमभावं किरणावलीमनुस्मरन् विभजते—**अभाव**स्त्विति। अभावः षड्विध इति प्राचीनमतं निराकर्त्तुमाह—**द्विधे**ति। अभावलक्षणमाह—**द्रव्या**दीति। द्रव्यत्व-गुणत्वाद्यवच्छिन्न-प्रतियोगिताक-भेदषट्कवत्त्वं तदर्थस्तेन द्रव्ये गुणत्वाद्यवच्छिन्न-प्रतियोगिताक-भेदसत्त्वेऽपि द्रव्यत्वावच्छिन्नप्रतियोगिताकभेदाभावान्नातिव्याप्तिः। भावभिन्नत्वमभावत्वमिति **महादेवः**। अभावत्वमखण्डोपाधिरतिरिक्तः पदार्थ इत्यात्मतत्त्वविवेके **दीधिति**कृतस्तेन नान्योन्याश्रयादिरिति मन्तव्यम्।

**অভাবস্তু** ইত্যাদি গ্রন্থের দ্বারা অভাব বিভাগ করিতেছেন। দ্রব্যাদি ছয়টি পদার্থের অন্যোন্যাভাবত্বকে অভাবত্ব বলে অর্থাৎ দ্রব্যাদি ছয়টী ভাব-পদার্থের ভেদ যাহাতে থাকে, তাহাই অভাব। "সংসর্গান্যোন্যাভাবভেদতঃ" পদের অর্থ—সংসর্গাভাব

**টিপ্পনী**

সমবায়ের অধিকরণ হইবে না; পটের পরে সমবায়টী উৎপন্ন হইলে, অপ্রাপ্তিপূর্ব্বক প্রাপ্তি (সম্বন্ধ) হওয়ায়, সমবায়টী সংযোগ হইয়া যাইবে এবং অন্যত্র সমবেত হইয়া উৎপন্ন হওয়ায় পট উহার অধিকরণও হইবে না। সুতরাং সমবায়ের সম্বন্ধী সমবায়ী কারণ না হওয়ায় সমবায়ের উৎপত্তি ও বিনাশ নাই। পরন্তু সমবায়ের সম্বন্ধীর বিনাশে সমবায়ের জ্ঞানসামগ্রী বিনষ্ট হয়। কিন্তু সমবায় নিত্য ও স্বতন্ত্র বলিয়া বিনষ্ট হয় না। তাই প্রশস্তপাদ বলিয়াছেন—"সম্বন্ধ্যনিত্যত্বেঽপি ন সংযোগবদনিত্যত্বং ভাববদকারণত্বাৎ" (সমবায়পরীক্ষা)।

ভাট্ট ও বেদান্তিগণ সমবায় সম্বন্ধ স্বীকার করেন নাই। তাঁহারা সমবায় স্থলে তাদাত্ম্য স্বীকার করিয়াছেন। তাঁহাদের মতে অযুতসিদ্ধ পদার্থদ্বয় পরস্পর ভিন্ন নহে। মাধ্ববেদান্তী ব্যাসতীর্থ **তর্কতাণ্ডবে** তত্ত্বচিন্তামণির সমবায়বাদ খণ্ডনে যে সমস্ত কথা বলিয়াছেন, তাহা প্রত্যেক নৈয়ায়িকের প্রণিধানযোগ্য ॥১১॥

**বিবৃতি**

দ্রব্য পদার্থে গুণাদি পাঁচটী পদার্থের ভেদ থাকিলেও দ্রব্যের ভেদ নাই। এইরূপ গুণেও গুণের ভেদ নাই। সুতরাং কোন ভাবপদার্থেই ছয়টি ভাবপদার্থের ভেদ নাই। কিন্তু যাহাতে "দ্রব্যং ন, গুণো ন"—এইরূপে দ্রব্যাদি ছয়টীর ভেদ থাকে, তাহাই অভাব। তাই বলিলেন—**অভাবত্বং দ্রব্যাদিষট্কান্যোন্যাভাববত্ত্বম্**।

**प्रागभावस्तथा ध्वंसोऽप्यत्यन्ताभाव एव च ॥ १२ ॥**
**एवं त्रैविध्यमापन्नः संसर्गाभाव इष्यते ।**

**विधत्वात् तद्विभागाभावात् संसर्गाभावं विभजते—प्रागभाव इति । संसर्गाभाव-त्वमन्योन्याभावभिन्नाभावत्वम् । अन्योन्याभावत्वं तादात्म्यसम्बन्धावच्छिन्न-**

संसर्गाभावस्य लक्षणमाह—**अन्योन्येति** । अन्योन्याभावेऽतिव्याप्तिवारणाय—भिन्नान्तं विशेषणम् । घटादिभावपदार्थेऽतिव्याप्तिवारणाय—विशेष्यम् । अन्योन्याभावलक्षणमाह—**तादात्म्येति** । तादात्म्यसम्बन्धावच्छिन्ना प्रतियोगिता यस्याऽभावस्य तत्त्वम् । तेनान्योन्याभाव-प्रतियोगिनस्तादात्म्येन प्रतिषेधः । अयं भावः—यस्याऽभावः, स तस्याभावस्य प्रतियोगी । तन्निष्ठा प्रतियोगिता च धर्मसम्बन्धाभ्यामवच्छिद्यत इत्युत्सर्गः । ध्वंस-प्रागभावयोः प्रतियोगिता तु नैव सम्बन्धावच्छिन्नेति विशेषः । अभावबुद्धौ प्रतियोग्यंशे प्रकारीभूतधर्मस्य प्रतियोगितावच्छेदकत्वमित्युत्सर्गस्तेनाभावबुद्धौ प्रतियोगी येन प्रकारेण भासते, स प्रकारीभूतो धर्मः प्रतियोगितावच्छेदक इति येन च सम्बन्धेन प्रतियोगी निषिध्यते, स प्रतियोगितावच्छेदकः सम्बन्ध इति चोच्यते । घटो न पट इत्यादौ घटस्तादात्म्येन पटो न भवतीति घटे तादात्म्येन पटनिषेधस्तथा चान्योन्याभावीय-प्रतियोगिता तादात्म्येनैवाऽवच्छिन्नेति । किरणावलीकृतस्तु तदात्मतया बुद्ध्या

ও অন্যোন্যাভাবের ভেদ হেতু । অন্যোন্যাভাব এক প্রকার বলিয়া তাহার বিভাগ না থাকায় **প্রাগভাব** ইত্যাদি গ্রন্থের দ্বারা সংসর্গাভাবকে বিভাগ করিতেছেন । অন্যোন্যাভাব ভিন্ন অভাবকে সংসর্গাভাব বলে । তাদাত্ম্যসম্বন্ধাবচ্ছিন্ন প্রতিযোগিতাক

**বিবৃতি**

যাহার অভাব, তাহাই সেই অভাবের প্রতিযোগী । ভাব ও অভাব উভয়েই অভাবের প্রতিযোগী হয় । প্রতিযোগিবিশিষ্ট অভাবের জ্ঞানে বিশেষণীভূত প্রতিযোগিতে যে ধর্ম্ম বিশেষণরূপে বিষয় হয়, তাহার নাম প্রতিযোগিতাবচ্ছেদক ধর্ম্ম। উহা প্রতিযোগিতার অধিক দেশে অথবা ন্যূনদেশে অর্থাৎ যেখানে প্রতিযোগিতা নাই, সেখানে থাকে না । কিন্তু প্রতিযোগিতার সমানাধিকরণ হইয়া প্রতিযোগী পদার্থমাত্রেই থাকে । এইরূপ যে সম্বন্ধে প্রতিযোগী নিষিদ্ধ হয়, তাহাই অভাবের প্রতিযোগিতাবচ্ছেদক সম্বন্ধ । ধ্বংস ও প্রাগভাবের প্রতিযোগী অসৎ ( অবিদ্যমান ) বলিয়া তাহাদের প্রতিযোগিতা সম্বন্ধ দ্বারা অবচ্ছিন্ন হয় না । কিন্তু অত্যন্তাভাবের প্রতিযোগী নানা স্থলে নানা সম্বন্ধে থাকে । যেমন একই ঘটাভাবের প্রতিযোগী

**प्रतियोगिताकाभावत्वम्। विनाश्यभावत्वं प्रागभावत्वम्। जन्याऽभावत्वं ध्वंसत्वम्।**

प्रसञ्जितस्य निषेध इत्याहुः। प्रागभावलक्षणमाह—**विना**शीति। ध्वंसेऽतिव्याप्ति-वारणाय—विशेषणम्। घटादावतिव्याप्ति-वारणाय—विशेष्यम्।

ननु प्रागभावसिद्धौ किं मानम्, भूतले न घटः, कपाले न घट इति प्रतीत्योरविशेषादत्यन्ताभावेनैवोपपत्तेरिति चेत्। न। घटो भविष्यतीति प्रतीतेस्तत्र मानत्वात्। न चास्याः प्रतीतेर्भविष्यत्त्वविषयत्वात् कथं प्रागभावविषयत्वमिति वाच्यम्। वर्त्तमान-प्रागभावप्रतियोगित्वस्यैव भविष्यत्व-पदार्थत्वात्। प्रतियोगि-तद्ध्वंसानाधार-काल-सम्बन्धित्वं तदिति चेत्, अस्तु। तथाप्युत्पन्नस्य द्वितीयक्षणे पुनरुत्पत्त्यभावात् तत्पुर्वक्षणे सामग्र्यभावो वाच्यः। स च प्रागभावाभावः, अन्यहेतूनां तदानीं सत्त्वात्। न चैका सामग्र्येककमेव कार्यं जनयतीति वाच्यम्। कार्याभावस्य कारणाभाव-प्रयोज्यत्वनियमात्। अपि चेदं मा भूदितीच्छानुपपत्तिरपि प्रागभावे मानमिति बोध्यम्। न च प्रागभावोऽपि जायेत विनाशित्वादिति वाच्यम्। भावत्वस्योपाधित्वात्, उत्पत्तिमतः प्रागभाव-जन्यत्वनियमात् प्रागभावस्यापि प्रागभावकल्पनेनाऽनवस्था-प्रसङ्गात्।

অভাবকে অন্যোন্যাভাব বলে অর্থাৎ যে অভাবের প্রতিযোগিতাটী তাদাত্ম্য সম্বন্ধের দ্বারা অবচ্ছিন্ন হয়, তাদাত্ম্যসম্বন্ধাবচ্ছিন্ন-প্রতিযোগিতাক সেই অভাবই অন্যোন্যাভাব। যে অভাবের বিনাশ আছে [ অথচ উৎপত্তি নাই ], তাহাকে প্রাগভাব বলে। যে

**বিবৃতি**

ঘট সমবায় সম্বন্ধে কপালে থাকে, অন্যত্র থাকে না; সংযোগ সম্বন্ধে ভূতলাদিতে থাকে, কপালাদিতে থাকে না। এই জন্য সংসর্গাভাবের প্রতিযোগিতাবচ্ছেদক সম্বন্ধ নানা। পরন্তু অন্যোন্যাভাবের প্রতিযোগী একমাত্র তাদাত্ম্য সম্বন্ধেই নিষিদ্ধ হইয়া থাকে। এই জন্য অন্যোন্যাভাবের প্রতিযোগিতা তাদাত্ম্য সম্বন্ধ দ্বারাই অবচ্ছিন্ন হয়। আচার্য্য উদয়ন লক্ষণাবলীতে আরোপিত তাদাত্ম্য সম্বন্ধের নিষেধকে অন্যোন্যাভাব বলিয়াছেন। নব্যগণ কিন্তু তাদাত্ম্য সম্বন্ধে প্রতিযোগীর নিষেধকেই অন্যোন্যাভাব বলেন। তাই বিশ্বনাথ বলিলেন—**তাদাত্ম্যসম্বন্ধাবচ্ছিন্ন-প্রতিযোগিতাকাভাবত্বম্।**

যাহার অভাব, তাহাই সেই অভাবের প্রতিযোগী। প্রাগভাবের উৎপত্তি স্বীকার করিলে উৎপত্তির পূর্ব্বে প্রতিযোগীর অস্তিত্ব, প্রাগভাবের প্রাগভাব ও উভয় প্রাগভাবের ভেদ অবশ্য স্বীকার্য্য। কিন্তু উহার কোনটীই প্রামাণিক নহে এবং একই প্রতিযোগীতে বহু প্রাগ্‌ভাবের বিরোধিত্ব কল্পনায় গৌরবও হয়। এই জন্য প্রাগ-

**नित्यसंसर्गाभावत्वम् अत्यन्ताभावत्वम्। यत्र तु भूतलादौ घटादिकमपसारितं पुनरानीतञ्च, तत्र घटकालस्य सम्बन्धाघटकत्वादत्यन्ताभावस्य नित्यत्वेऽपि**

ध्वंसस्य लक्षणमाह—**जन्येति**। प्रागभावेऽतिव्याप्तिवारणाय विशेषणम्। घटादा-वतिव्याप्तिवारणाय विशेष्यम्। ननु ध्वंसस्याप्रामाणिकतया तल्लक्षणोक्तिरयुक्तेति चेत्, अनित्यानामुच्छेदानुपपत्तेर्विनष्टो घट इति विलक्षणप्रतीतेश्च तत्र मानत्वात्। अत्यन्ता-भावस्य लक्षणमाह—**नित्येति**। अभावस्यात्यन्तत्वं नित्यत्वं प्रतियोगिवृत्तित्वं वा। **न्यायमञ्जरी**कृतस्त्वभावद्वैविध्यमाहुः—न प्रागभावादन्ये तु भिद्यन्ते परमार्थतः। स हि वस्त्वन्तरोपाधिरन्योन्याभाव उच्यते। स एवावधिशून्यत्वादत्यन्ताभावतां गतः। इति। यत्तु रामरुद्रेणोक्तं दीधितिकाराः प्रागभावं नेच्छन्तीति। तदसत्। आत्मतत्त्वविवेक-टीकायां तैरभावचतुष्टयाभ्युपगमात्, पदार्थतत्त्वनिरूपणग्रन्थस्य परपक्षोपन्यासपरत्वात्। नन्वत्यन्ताभावस्य नित्यत्वे घटानयनानन्तरं घटवति भूतले घटो नास्तीति प्रमाप्रतीत्या-पत्तिरत आह—**यत्रे**ति। **सम्बन्धा**घटकत्वात्। घटाभावसम्बन्धाप्रयोजकत्वात्, तथाच घटाभावस्य नित्यत्वेऽपि भूतले तत्सम्बन्धाभावात् भूतलवृत्तिघटसंयोगकालस्यात्यन्ता-भावप्रतीतौ प्रतिबन्धकत्वाच्च न घटाभावबुद्धिरिति भावः। यत्र कालत्रयेऽपि प्रतियोगी न स्यात्, तत्र तदत्यन्ताभावव्यवहारः। इह तु प्रतियोगिनो घटादेः कदाचित्

অভাবের উৎপত্তি আছে [ অথচ ধ্বংস নাই ], তাহাকে ধ্বংসাভাব বলে। আর নিত্য সংসর্গাভাবকে বলে অত্যন্তাভাব। যে ভূতলাদিতে কিন্তু ঘটাদি অপসারিত হইয়াছে এবং পুনরায় আনীত হইয়াছে, সেই ভূতলে ঘটকাল [ ঘটাভাবের ] সম্বন্ধের অঘটক

**বিবৃতি**

ভাবের উৎপত্তি স্বীকৃত হয় নাই। কিন্তু প্রাগভাবের প্রতিযোগীর উৎপত্তি হইলে প্রাগভাবের ধ্বংস হয়। তাই বলিলেন—**বিনাশ্যভাবত্বম্**।

ধ্বংসে যেরূপ প্রতিযোগির বিরোধিত্ব কল্পিত হইয়াছে, ধ্বংসের ধ্বংসে সেইরূপ প্রতিযোগীর বিরোধিত্ব কল্পনা করিলে ঘটধ্বংসের ধ্বংস হইলে প্রতিযোগী ঘটের পুনরাবির্ভাব হয় না বটে ; কারণ ঘটবিরোধী ঘটধ্বংসের ধ্বংস বর্ত্তমান রহিয়াছে। কিন্তু উভয় ধ্বংসের ভেদ সিদ্ধ হয় না এবং একই প্রতিযোগীতে বহু ধ্বংসের বিরোধিতা স্বীকারে গৌরবও হয়। এই জন্য ধ্বংসের বিনাশ স্বীকৃত হয় নাই। কিন্তু উৎপত্তি আছে। তাই বিশ্বনাথ বলিলেন—**জন্যাভাবত্বং** ইত্যাদি।

প্রাচীন নৈয়ায়িক মতে যে সমস্ত পদার্থে কখনও প্রতিযোগী থাকে না, তাহাতে যে

**घटकाले न घटात्यन्ताभावबुद्धिः। तत्रोत्पादविनाशशाली चतुर्थोऽयमभाव इति**

सत्त्वान्नात्यन्ताभावः। किन्तु चतुर्थः संसर्गाभाव इति न्यायैकदेशिनो मतमाह— **तत्रे**ति। प्रतियोगिमति देश इत्यर्थः। **अयं** संसर्गाभावः। विशिष्टस्वरूपस्य सम्बन्धत्वाभ्युपगमात् तदभावेनैव घटवति घटाभावप्रतीत्यभावोपपत्तौ चतुर्थ-संसर्गाभावस्वीकारस्तस्योत्पादविनाशस्वीकारश्चाप्रामाणिक इत्यस्वरसः **केचिदि**त्यनेन सूचितः। ननु मास्तु घटकाले घटात्यन्ताभावबुद्धिरत्यन्ताभावविरोधिनः प्रतियोगिनो घटस्य तत्र सत्त्वात्, घटोत्पत्तेः प्राक्काले तु स्यादेव, विरोधिनः प्रतियोगिनोऽसत्त्वादित्याशङ्कायामेकदेशिनो मतमाह—**अत्रे**त्यादिना। अत्यन्ताभावस्य ध्वंस-प्रागभावाधिकरणवृत्तित्वे तस्य त्रैकालिकत्वं न स्यात्, प्रतियोगिनस्तत्र कदाचित् सत्त्वात्। घटप्रागभावाधिकरण-कपालस्य च घटसमवायिकारणत्वं न स्यात्, अत्यन्ताभावाधिकरणस्य तत्त्वानभ्युपगमादन्यथा गुणात्यन्ताभावानधिकरणत्वस्य द्रव्यलक्षणत्वायोगात्। ध्वंस-प्रागभावयोरुच्छेदश्च स्यात्, प्रागुत्पत्तेरत्यन्ताभावस्यैव प्रागभावत्वेन प्रतियोग्युत्तरकाले च ध्वंसत्वेन व्यवहारसम्भवात्। तस्मात् प्रतियोगिवद् ध्वंसप्रागभावयोरप्यत्यन्ताभावविरोधित्वमिति प्राचामाशयः।

( অপ্রয়োজক ) হওয়ায় [ ঘটের ] অত্যন্তাভাব নিত্য হইলেও ঘটকালে [ ঘটবিশিষ্ট ভূতলে ] ঘটাভাবের জ্ঞান হয় না। [ অর্থাৎ ঘটাভাবজ্ঞানকালীন ভূতলস্বরূপই ঘটাভাবের সম্বন্ধ। এই সম্বন্ধ ও সম্বন্ধী ঘটাভাব—উভয় থাকিলেই ঘটাভাবের জ্ঞান হয়। প্রকৃত স্থলে ঘটকালে ঘটাভাবকালীন ভূতলস্বরূপ ঘটাভাবের সম্বন্ধ না থাকায় ঘটানয়নের পরে ভূতলে ঘটাভাব নিত্য বলিয়া থাকিলেও 'ঘটো নাস্তি' বলিয়া ঘটাভাবের জ্ঞান হয় না। ] কেহ কেহ বলেন—সেখানে ( ঘট আনয়নের অনন্তর পুনরায় ঘট অপসারিত হইলে ) এই ( প্রতীয়মান ) অভাবটী উৎপাদবিনাশশীল চতুর্থ

**বিবৃতি**

সর্ব্বকালীন অভাব, তাহাই অত্যন্তাভাব। কিন্তু যে পদার্থে প্রতিযোগী কখনও থাকে, কখনও থাকে না, তাহাতে যে অভাব, উক্ত মতে তাহা অত্যন্তাভাব নহে—উৎপাদ বিনাশশীল চতুর্থ সংসর্গাভাব। নব্যগণ কিন্তু উক্ত মত গ্রহণ করেন নাই। কারণ উক্ত মতে অসংখ্য অভাব ও তাহার উৎপত্তি বিনাশ স্বীকারে মহাগৌরব হয়। নব্যগণের মতে উক্ত স্থলে যে অভাব, তাহাও অত্যন্তাভাব। পরন্তু প্রতিযোগী ঘটের বিদ্যমানতা কালে প্রতিযোগীর কাল তাহার অত্যন্তাভাবের সম্বন্ধের ঘটক ( সম্পাদক ) না হওয়ায় অত্যন্তাভাব থাকিলেও তাহার জ্ঞান হয় না। তাই বলিলেন—যত্র তু ইত্যাদি।

**केचित्। अत्र ध्वंसप्रागभावाधिकरणे नात्यन्ताभाव इति प्राचां मतम्। श्यामघटे रक्तो नास्ति, रक्तघटे श्यामो नास्तीति धीश्च प्रागभावं ध्वंसञ्चावगाहते, न तु**

ननु तर्हि रक्तरूप-प्रागभावाधिकरणे श्यामघटे रक्तो नास्तीति प्रतीतेः का गतिरिति चेत्, तत्राह—**श्यामघट** इति। **अवगाहते** विषयीक्रियते। उक्तयुक्त्या तयोरत्यन्ताभावविरोधित्वे सिद्धे तत्र तादृशप्रतीतेर्ध्वंसादि-विषयकत्वमनायत्या स्वीकार्यम्। तथा चोक्तमुपस्कारे—"एवञ्च यद्वस्तु यत्र न कदापि भविष्यति, न च कदाचिद् भूतं, तस्य वस्तुनस्तत्रात्यन्ताभावो मन्तव्यः। भूतभविष्यतोश्च तत्र प्रध्वंस-प्रागभावावलम्बन एव तत्रा-

সংসর্গাভাব। ধ্বংস ও প্রাগভাবের অধিকরণে অত্যন্তাভাব থাকে না—এই স্থলে ইহাই প্রাচীন মত। শ্যাম ঘটে রক্তরূপ নাই এবং রক্তবর্ণ ঘটে শ্যাম রূপ নাই—এইরূপ জ্ঞান (রক্তরূপের) প্রাগভাব এবং (শ্যামরূপের) ধ্বংসকেই আবগাহন (বিষয়) করে, কিন্তু তাহাদের অত্যন্তাভাবকে অর্থাৎ রক্তরূপ ও শ্যামরূপের অত্যন্তাভাবকে বিষয়

## বিবৃতি

প্রাচীন নৈয়ায়িকের মতে যে পদার্থে প্রতিযোগীর উৎপত্তি ও বিনাশ হয়, সেখানে ভবিষ্যৎ প্রতিযোগীর যে অভাব, তাহা প্রাগভাব। আর বিনষ্ট প্রতিযোগীর যে অভাব, তাহা ধ্বংস—অত্যন্তাভাব নহে এবং সেখানে সেই প্রতিযোগীর অত্যন্তাভাব থাকেও না। কারণ প্রতিযোগীর ন্যায় ধ্বংস এবং প্রাগভাবও অত্যন্তাভাবের বিরোধী। সুতরাং শ্যামঘটে 'রক্তো নাস্তি' এইরূপে রক্তরূপের যে অভাব, তাহা রক্তরূপের প্রাগভাব এবং রক্ত ঘটে 'শ্যামো নাস্তি' এইরূপে শ্যামরূপের যে অভাব, তাহা শ্যামরূপের ধ্বংসাভাব—অত্যন্তাভাব নহে এবং উহা স্বীকার করাও অনাবশ্যক। কারণ অবশ্য স্বীকার্য্য প্রাগভাব এবং ধ্বংসের দ্বারাই উক্ত অভাব প্রতীতি উপপন্ন হয়। বিশেষতঃ সময়বিশেষে অত্যন্তাভাবের সম্বন্ধ স্বীকার করিলে প্রতিযোগীর উৎপত্তির পূর্ব্বে অত্যন্তাভাব প্রাগভাবরূপে এবং প্রতিযোগীর ধ্বংসের পরে অত্যন্তাভাব ধ্বংসরূপে ব্যবহৃত হইতে পারে বলিয়া অতিরিক্ত প্রাগভাগ ও ধ্বংসের স্বীকার অনাবশ্যক হইয়া পড়ে। এই জন্য প্রাচীনগণ ধ্বংস এবং প্রাগভাবকেও অত্যন্তাভাবের বিরোধী বলিয়াছেন। শঙ্কর মিশ্রও বৈশেষিক সূত্রের উপস্কারে (৯।১।৯) উহা সমর্থন করিয়াছেন। কিন্তু রঘুনাথ শিরোমণি উক্ত মত গ্রহণ করেন নাই। প্রত্যুত তিনি ব্যধিকরণধর্ম্মাবচ্ছিন্নাভাবের দীধিতি টীকায় উক্ত মত খণ্ডন করিতে বলিয়াছেন যে, কোন ঘটে পূর্ব্বে কোন রক্তরূপ উৎপন্ন হইয়া বিনষ্ট হইলে এবং পরে সেই ঘটে অন্য

**तदत्यन्ताभावं, तयोर्विरोधात्। नव्यास्तु—तत्र विरोधे मानाभावाद् ध्वंसादि-कालावच्छेदेनाप्यत्यन्ताभावो वर्त्तत इत्याहुः।**

**नन्वस्त्वभावानामधिकरणात्मकत्वं लाघवादिति चेत् न, अनन्ताधिकरणात्म-**

धिकरणे नास्तीति प्रत्ययः"। इतीति भावः। **तत्र** ध्वंस-प्रागभावयोः। **मानाभावा-दिति।** ध्वंस-प्रागभावयोरत्यन्ताभावविरोधित्वे रक्तरूपध्वंस-रक्तान्तरप्रागभावाधि-करणे घटे रक्तान्तरोत्पत्तौ मध्यरक्तेऽपि तस्मिन् पूर्वरक्तरूपध्वंसमादाय रक्तो नास्तीति व्यवहारो दुर्वारः। तथा चोक्तं व्यधिकरणे दीधितिकृता—"न च प्रतियोगिवत् तद्ध्वंस-प्रागभावयोरत्यन्ताभावविरोधित्वं मानाभावात्। अत एवान्तराश्यामे रक्तं रूपं नास्तीति प्रत्ययः। न चैष रक्तिमध्वंसाद्यवगाही, पूर्वापर-रक्तिमध्वंस-प्रागभाववति तदानीं रक्तेऽपि तथाप्रत्ययप्रसङ्गादिति"। किञ्च समवायेन रक्तो नास्तीति प्रतीतेरपि तत्र जायमानत्वात् तस्य ध्वंसादिविषयकत्वमयुक्तं, ध्वंसप्रागभावप्रतियोगितायां सम्बन्धा-वच्छिन्नत्वानभ्युपगमादिति भावः।

नन्वभावस्य भावातिरिक्तपदार्थत्वे मानाभावात् तद्विभागोऽनुपपन्न इति प्राभाकर-शङ्कां चिन्तामणेरभाववादमनुस्मरन्नाह—**नन्विति।** **अधिकरणात्मकत्वं** भावस्वरूप-

করে না। কারণ [অত্যন্তাভাবের সহিত] ধ্বংস ও প্রাগভাবের বিরোধ আছে। নব্যগণ কিন্তু এই বলেন—অত্যন্তাভাবের সহিত ধ্বংস ও প্রাগভাবের বিরোধে প্রমাণ না থাকায় ধ্বংসাদিকালাবচ্ছেদেও অর্থাৎ যে কালে ধ্বংস ও প্রাগভাব থাকে, সেইকালেও সেখানে (ধ্বংস ও প্রাগভাবের অধিকরণে) তাহার অত্যন্তাভাব থাকে।

[শঙ্কা] আচ্ছা, লাঘববশতঃ অভাবসমূহ অধিকরণ-স্বরূপ—এই যদি বলি, [উঃ] না—তাহা বলিতে পার না। কারণ [অভাব] অনন্ত অধিকরণ স্বরূপ—এই কল্পনা

**বিবৃতি**

রক্তরূপ উৎপন্ন হইলে, সেই রক্তরূপ বিশিষ্ট ঘটে পূর্ব্ববিনষ্ট রক্তরূপের ধ্বংসকে বিষয় করিয়া "রক্তং রূপং নাস্তি" এইরূপ জ্ঞান কেন হয় না? বস্তুতঃ শ্যামঘটে "রক্তং রূপং নাস্তি"—এইরূপ জ্ঞান যেমন হয়, "সমবায়েন রক্তং রূপং নাস্তি" এইরূপ বোধও হইয়া থাকে। ইহা যে রক্তরূপের প্রাগভাবের বোধ, ইহা কোনরূপে বলা যায় না। কারণ প্রাগভাব ও ধ্বংসের প্রতিযোগিতা কোন সম্বন্ধাবচ্ছিন্ন হয় না। সুতরাং স্বীকার করিতে হইবে—'নাস্তি' এইরূপে অত্যন্তাভাবেরই বোধ হয়। রক্ত ঘটে রক্তরূপের অত্যন্তাভাব সম্বদ্ধ না হওয়ায় সে স্থলে "রক্তং রূপং নাস্তি" এইরূপ বোধ হয় না।

**कत्वैकल्पनापेक्षयाऽतिरिक्तकल्पनाया एव लघीयस्त्वात्। एवञ्चाधाराधेयभावो- प्युपपद्यते। एवञ्च तत्तच्छब्दगन्धरसाद्यभावानां प्रत्यक्षत्वमुपपद्यते; अन्यथा**

त्वम्। तथाचोक्तं—"भावात्मकमभावो हि कयाचित् तु व्यपेक्षये"ति। **लाघव**वादिति। अतिरिक्तपदार्थाकल्पनादिति भावः। अभावस्य भावस्वरूपत्वे बाधकं गौरवं दर्शयितुमाह —**अनन्ते**ति। **लघीयस्त्वा**दिति। एकस्यैव घटाभावस्य नानाधिकरणस्थितस्य तत्तदधि- करणस्वरूपत्वे तत्तदधिकरणानां भेदात् तद्भेदो दुर्वारः, अतिरिक्तत्वे तु स एक एवेति लाघवमिति भावः। ननु तत्तदधिकरणानां कल्प्यत्वे गौरवं स्याद्। न च तत् कल्प्यते, क्लृप्तत्वात्। अभावस्यातिरिक्तत्वकल्पने तु तवैव गौरवमत आह—**एव**मिति। उक्तयुक्त्याऽधिकरणातिरिक्ताभावस्वीकारे चेत्यर्थः। **आधाराधेयभाव** इति। भूतले घटाभाव इत्यादौ भूतलस्याधिकरणत्वं घटाभावस्य चाधेयत्वमित्यर्थः। **उप**पद्यते इति। अभावस्यातिरिक्तत्वे त्वयमाधाराधेयभावो युज्यते, अनतिरिक्तत्वे तु नोपपद्यते, एक- स्मिन्नाधाराधेयभावायोगादिति भावः। ननु घटाभावे घटो नास्तीत्यभावाधिकरणक- स्याभावस्याधिकरणात्मकत्वेऽपि यथा तव मते आधाराधेयभावोपपत्तिस्तथैव ममाप्य- स्त्विति दूषणान्तरमाह—**एवं** चेति। उक्तयुक्त्याऽधिकरणातिरिक्ताभावस्वीकारे चेत्यर्थः। **तत्तच्छब्दे**ति। तस्य तस्य शब्दस्य गन्धस्य रसादेश्चाभावानामित्यर्थः। **अन्यथा**

অপেক্ষা [ ভাব ভিন্ন ] অতিরিক্ত অভাব কল্পনাতেই অধিক লাঘব হয়। তাহাতে অর্থাৎ অভাবকে অতিরিক্ত বলিলে আধারাধেয়ভাবও অর্থাৎ 'ভূতলে ঘটাভাব' এইরূপ জ্ঞানে ভূতল অধিকরণরূপে এবং ঘটাভাব আধেয়রূপে যে ভাসমান হয়, তাহাও উপপন্ন হয়। এইরূপ অভাবকে অতিরিক্ত বলিলে সেই সেই শব্দাভাব, গন্ধাভাব

**বিবৃতি**

সুতরাং ধ্বংস ও প্রাগভাবের সহিত অত্যন্তাভাবের বিরোধ নাই। তাই বিশ্বনাথ বলিলেন—**তয়োর্বিরোধে মানাভাবাৎ**।

প্রসিদ্ধ মীমাংসক প্রভাকরের মতে অভাব অতিরিক্ত পদার্থ নহে। যে ভাবভূত অধিকরণে অভাবের জ্ঞান হয়, উক্ত মতে অভাব ঐ ভাবভূত অধিকরণ স্বরূপ। কিন্তু নৈয়ায়িকগণ উক্ত মত খণ্ডন করিতে বলেন—নানা অধিকরণস্থিত একই অভাব নানা অধিকরণ স্বরূপ,—এই কল্পনা অপেক্ষা অতিরিক্ত অভাব স্বীকারে লাঘব হয়। তাই বিশ্বনাথ বলিলেন—**অতিরিক্ত-কল্পনায়া এব লঘীয়স্ত্বাৎ**।

যদিও অভাবের অধিকরণগুলি উভয়মতেই স্বীকৃত বলিয়া কোন নূতন-কল্পনা নাই

**तत्तदधिकरणानां तत्तदिन्द्रियाग्राह्यत्वात् प्रत्यक्षत्वं न स्यात्। एतेन ज्ञानविशेष-कालविशेषाद्यात्मकत्वमभावस्येति प्रत्युक्तम्, अप्रत्यक्षत्वापत्तेः ॥१२॥**

ऽभावस्याधिकरणस्वरूपत्वे। **तत्तद्**धिकरणानां शब्दगन्धाद्यभावाधिकरणानाम्। **तत्तदि**-न्द्रियाग्राह्यत्वादिति। येनेन्द्रियेण यद् गृह्यते, तेनेन्द्रियेण तदभावोऽपि गृह्यत इत्युत्सर्गः। तेन श्रोत्रग्राह्यस्य, शब्दस्याभावः श्रोत्रेणैव ग्राह्यः। एवं रसाभावादिष्वपि बोध्यम्। तथा चाऽभावस्याऽधिकरणस्वरूपत्वे गृहावच्छेदेनाकाशनिष्ठस्य शब्दाभावस्याकाशस्वरूप-तया श्रोत्रग्राह्यत्वं न स्यात्, आकाशस्य श्रोत्राग्राह्यत्वादिति भावः। ननु यस्मिन् काले भूतले घटाभावज्ञानं जायते, अस्तु तज्ज्ञानस्वरूपोऽभावः। घटो नास्तीत्याकारकज्ञानाधि-करण-कालस्वरूपो वा, किमतिरिक्तकल्पनयेत्यभावस्य ज्ञानविशेषाद्यात्मकत्ववादिनां मतं चिन्तामणेरभाववादमनुस्मरन् परिहरति—**एतेने**ति। पूर्वोक्तयुक्तित्रयेणेत्यर्थः। **अप्रत्यक्षत्वाप**त्तेरिति। ज्ञानस्य कालस्य वा चक्षुरिन्द्रियाग्राह्यत्वाद् "भूतलादौ चक्षुषा घटाभावं पश्यामी"ति घटाभावप्रत्यक्षं न स्यादिति भावः ॥१२॥

বা রসাভাবাদির প্রত্যক্ষও উপপন্ন হয়। অন্যথা অর্থাৎ অভাবকে অধিকরণস্বরূপ বলিলে সেই সেই অধিকরণ সেই সেই ইন্দ্রিয়ের [ শব্দ গ্রাহক বা গন্ধাদিগ্রাহক ইন্দ্রিয়ের ] বেদ্য নহে বলিয়া [ সেই সেই শব্দাভাবাদির ] প্রত্যক্ষ হইতে পারে না। ইহার দ্বারা অভাবের জ্ঞানবিশেষস্বরূপত্ব বা কালবিশেষস্বরূপত্ব অর্থাৎ যাঁহারা অভাবকে জ্ঞান-বিশেষরূপ বা কালবিশেষরূপ বলেন, তাঁহাদের মতও নিরাকৃত হইল। কারণ [জ্ঞানবিশেষ বা কালবিশেষ শ্রোত্রাদি ইন্দ্রিয়ের বেদ্য নহে বলিয়াজ্ঞানবিশেষ বা কালবিশেষরূপ সেই সেই শব্দাভাব বা গন্ধাভাবাদির] অপ্রত্যক্ষের আপত্তি হয় ॥১২॥

**বিবৃতি**

তথাপি 'ভূতলে ঘট' এইরূপে আধার আধেয়ভাবে অভাব প্রতীতির জন্য অতিরিক্ত অভাব স্বীকার্য্য। অভাব অধিকরণ স্বরূপ হইলে এইরূপ আধার আধেয়ভাবে অভাবের বোধ হইতে পারে না। কারণ অভিন্ন বস্তুতে আধার আধেয়ভাবে বোধ হয় না। তাই বিশ্বনাথ বলিলেন—**এবঞ্চাধারাধেয়ভাবোঽপ্যুপপদ্যতে।**

"ঘটাভাবে ন ঘটঃ, ঘটভেদো ন ঘটঃ" এইরূপে অভাবপদার্থে যে অভাবের বোধ হয়, তাহা উক্ত অধিকরণ অভাবস্বরূপ—ইহা নৈয়ায়িকেরও স্বীকৃত। উক্ত স্থলে অধিকরণতাবচ্ছেদকের ভেদবশতঃ যেরূপ আধার আধেয়ভাবে বোধ হয়, সেইরূপ অন্যত্রও হইতে পারে। সুতরাং অভাব অধিকরণস্বরূপ। কিন্তু তাহাতে ভূতলাদিতে

### বিবৃতি

শব্দাভাব বা জলে গন্ধাভাবের প্রত্যক্ষ হইবে না। কারণ শব্দাভাবের অধিকরণ ভূতলান্তর্গত আকাশ বা গন্ধাভাবের অধিকরণ জল শ্রবণেন্দ্রিয় বা ঘ্রাণেন্দ্রিয়ের বিষয় নহে। অন্য ইন্দ্রিয়ের দ্বারাও উক্ত অভাব গৃহীত হইতে পারে না। কারণ যে পদার্থ যে ইন্দ্রিয়ের বিষয় হয়, সেই পদার্থের অভাবও সেই ইন্দ্রিয়েরই বিষয় হয়। শব্দাভাব আকাশস্বরূপ হইলেও উহা আকাশত্বরূপে শ্রবণেন্দ্রিয়ের বিষয় নহে, কিন্তু শব্দাভাবত্ব-রূপে শ্রবণেন্দ্রিয় বিষয়—এইরূপ কল্পনারও কোন প্রমাণ নাই। সুতরাং অভাব অতিরিক্ত। তাই বিশ্বনাথ বলিলেন—**তত্তদধিকরণানামিন্দ্রিয়াগ্রাহ্যত্বাৎ** ইত্যাদি।

যাঁহারা অভাবকে জ্ঞানবিশেষস্বরূপ বা কালবিশেষস্বরূপ বলেন, তাঁহাদের মতও ইহা দ্বারা নিরস্ত হইল। কারণ ঘটাভাব 'ঘটো নাস্তি'—এইরূপ জ্ঞান-স্বরূপ হইলে উক্ত ঘটাভাবের চাক্ষুষ প্রত্যক্ষ হইবে না। যেহেতু মনোবেদ্য জ্ঞান চক্ষুর বিষয় নয়। এইরূপ কালও চক্ষুর বিষয় হয় না। সুতরাং অভাব জ্ঞানবিশেষস্বরূপ বা কালবিশেষ-স্বরূপ নহে, অতিরিক্ত—ইহা অবশ্য স্বীকার্য্য ॥১২॥

### টিপ্পনী

সাংখ্যমতে ও গুরু প্রভাকরের মতে অভাব অতিরিক্ত পদার্থ নহে। যে ভূতলে অভাবের জ্ঞান হয়, সেই ভূতলের তৎকালীন পরিণামবিশেষই অভাব পদার্থ—ইহা সাংখ্যমত (তত্ত্বকৌমুদী ৫ম কাঃ দ্রষ্টব্য)। গুরু প্রভাকরের মতে যে অধিকরণে অভাবের জ্ঞান হয়, অভাব সেই অধিকরণ স্বরূপ, তাহা হইতে বস্তুতঃ অতিরিক্ত নহে।

কিন্তু ন্যায় বৈশেষিক মতে অভাব অতিরিক্ত পদার্থ। মহর্ষি কণাদ বৈশেষিক দর্শনের নবম অধ্যায়ের দ্বিতীয় আহ্নিকে প্রাগভাব, ধ্বংস, অত্যন্তাভাব ও অন্যোন্যাভাব—এই চারি প্রকার অতিরিক্ত অভাব সমর্থন করিয়াছেন। গৌতমমতেও অতিরিক্ত অভাব স্বীকৃত হইয়াছে। নব্য নৈয়ায়িক গঙ্গেশোপাধ্যায় তত্ত্বচিন্তামণির অভাববাদে (৭১৪ পৃঃ) পূর্ব্বোক্ত চারিপ্রকার অভাবই সমর্থন করিয়াছেন। কোন সম্প্রদায়ে ছয় প্রকার অভাবও স্বীকৃত হইয়াছিল। মহানৈয়ায়িক জয়ন্তভট্ট উক্ত মত প্রকাশ করিতে **ন্যায়মঞ্জরীতে** (৬৩ পৃঃ) বলিয়াছেন—"ষট্ প্রকার ইত্যন্যে। অপেক্ষাভাবঃ সামর্থ্যাভাবস্তে চ চত্বার" ইতি। কিন্তু জয়ন্তভট্ট উক্ত মত কিম্বা মহর্ষি কণাদের মত গ্রহণ করেন নাই। তিনি ধ্বংস ও প্রাগভাব—এই দুইটী অভাবই স্বীকার করিয়াছেন। তাঁহার মতে অত্যন্তাভাব ও অন্যোন্যাভাব প্রাগভাব হইতে অতিরিক্ত নহে (ন্যায়মঞ্জরী ৬৩ পৃঃ)। দীধিতিকার প্রাগভাব স্বীকার করেন নাই বলিয়া রামরুদ্রীকার বলিয়াছেন। কিন্তু দীধিতিকার পদার্থতত্ত্বনিরূপণে (৫৭ পৃঃ)

সাম্প্রদায়িক মত নির্দ্দেশ করিতে বলিয়াছেন—"প্রাগভাব এব ন পারমার্থিক ইত্যন্যে।" আত্মতত্ত্ববিবেকের দীধিতিতে (৫৮২পৃঃ) তিনি চারিপ্রকার অভাবই স্বীকার করিয়াছেন এবং প্রাগভাবত্ব প্রভৃতিকে অখণ্ডোপাধি ও অতিরিক্ত পদার্থ বলিয়াছেন।

কোন নৈয়ায়িক সম্প্রদায় উৎপত্তি-বিনাশশীল চতুর্থ প্রকার সংসর্গাভাবও স্বীকার করিয়াছিলেন। ভূতল হইতে ঘট অপসারিত হইলে তখন সেই ভূতলে ঘটাভাব জন্মে। পরে ভূতলে ঘট আনীত হইলে সেই অভাব বিনষ্ট হয়। এইরূপ অন্যত্রও উক্তরূপ অভাব অত্যন্তাভাব নহে। উহা উৎপত্তি বিনাশবিশিষ্ট চতুর্থ সংসর্গাভাব। কিন্তু আচার্য্য উদয়ন, শঙ্করমিশ্র, রঘুনাথ শিরোমণি প্রভৃতি উক্তমত গ্রহণ করেন নাই। কারণ উক্ত মতে অসংখ্য অভাব ও তাহার উৎপত্তি-বিনাশ স্বীকারে মহাগৌরব হয়। বস্তুতঃ সর্ব্বকালে বায়ুতে রূপাভাবের ন্যায় কালবিশেষে যে অভাব, তাহাও অত্যন্তাভাব। সময়বিশেষেই উহা নিজের অধিকরণে সংসৃষ্ট হয়, সময়বিশেষে সংসৃষ্ট হয় না। যখন ভূতলে ঘট আনীত হয়, তখন ঐ ঘটাভাব নষ্ট হয় না। কারণ তাহা হইলে স্থানান্তরে তখন সেই ঘটাভাবের বোধ হইত না। সুতরাং ভূতলে ঘট আনীত হইলে তখন ঘটাভাব থাকিলেও ভূতলে সংসৃষ্ট হয় না। এইজন্য তখন ভূতলে ঘটাভাবের জ্ঞান হয় না। সুতরাং সময়বিশেষে যে অভাব, তাহাও অত্যন্তাভাব।

খৃঃ ১০ম শতকের বাঙ্গালী নৈয়ায়িক শ্রীধর ভট্ট অত্যন্তাভাবের স্বরূপ নির্দ্দেশ করিতে **ন্যায়কন্দলী**তে (২৩০ পৃঃ) বলিয়াছেন—"অত্যন্তাভাবে তু সর্ব্বথা অসদ্ভূতস্যৈব বুদ্ধাবারোপিতস্য দেশকালানবচ্ছিন্নঃ প্রতিষেধঃ"। ইহাতে বুঝা যায়—শ্রীধর ভট্টের মতে অলীকের অভাবই অত্যন্তাভাব। মাধ্ব বেদান্তী সম্প্রদায়েরও এই মত। আচার্য্য উদয়নও কিরণাবলীতে * অলীকের ভেদ স্বীকার করিয়াছেন।

কিন্তু বৈশেষিক দর্শনে মহর্ষি কণাদ অলীকের অভাব স্বীকার করেন নাই। তিনি সদ্বস্তুরই অভাব প্রতিপাদন করিতে বলিয়াছেন—"নাস্তি ঘটো গেহে ইতি সতো ঘটস্য সংসর্গপ্রতিষেধঃ" †। সূত্রোক্ত "সতঃ" পদের দ্বারা বুঝা যায়—যাহা অলীক,

---

* সংসৃজ্যমানপ্রতিযোগিনিরূপ্যোঽভাবঃ সংসর্গাভাবঃ। তদাত্মত্বাভিমান-প্রতিযোগিনিরূপ্যশ্চ তাদাত্ম্যাভাবঃ। ন চ স্তম্ভেঽধিকরণে পিশাচস্য তাদাত্ম্যং নাস্তীত্যয়মপি সংসর্গাভাব এবেতি বাচ্যং...কিন্তু স্তম্ভাত্মতয়া প্রসঞ্জিতস্য পিশাচস্যায়ং প্রতিষেধ ইতি। কিরণাবলী ৩২৯-৩০ পৃঃ। কিন্তু কুসুমাঞ্জলিতে (৩।২) আচার্য্য উদয়ন বিচারপূর্ব্বক অলীকের অভাব প্রত্যাখ্যান করিয়াছেন।

† উক্ত কণাদসূত্রে শঙ্কর মিশ্র সংযোগ সম্বন্ধের অভাবকেই অত্যন্তাভাব বলিয়া পরে ঘটের অভাবকেও অত্যন্তাভাব বলিয়াছেন। কিন্তু উদয়নাচার্য্য কুসুমাঞ্জলিতে সংসর্গের প্রতিষেধকেই অত্যন্তাভাব বলিয়াছেন এবং লক্ষণাবলীতে তাদাত্ম্যের প্রতিষেধকেই অন্যোন্যাভাব বলিয়াছেন। পরন্তু নব্য নৈয়ায়িকগণ উদয়নাচার্য্যের এই মত গ্রহণ করেন নাই।

**सप्तानामपि साधर्म्यं ज्ञेयत्वादिकमुच्यते ॥ १३ ॥**

**इदानीं पदार्थानां साधर्म्यं वैधर्म्यञ्च वक्तुं प्रक्रमते—सप्तानामिति। समानो धर्मो येषां ते सधर्माणस्तेषां भावः साधर्म्यं, समानो धर्म इति फलितोऽर्थः। एवं विरुद्धो धर्मो येषां ते विधर्माणस्तेषां भावो वैधर्म्यं, विरुद्धो धर्म इति फलितोऽर्थः।**

सप्तपदार्थनिरूपणानन्तरमात्मतत्त्वावबोधौपयिकत्वेन सप्तानां पदार्थानामन्वयिहेतुरूपं साधर्म्यं प्रशस्तपादोक्तमनुस्मरन्नाह—**सप्ता**नामिति। **ज्ञानवि**षयतेति। विषयभेदेन

পদার্থ নিরূপণের অনন্তর **সপ্তানাং** ইত্যাদি গ্রন্থের দ্বারা পদার্থসমূহের সাধর্ম্ম্য ও বৈধর্ম্ম্য বলিতে আরম্ভ করিতেছেন। সমান ধর্ম্ম যাহাদের, তাহাদিগকে বলে সধর্ম্মা, তাহাদের ভাব অর্থাৎ ধর্ম্মকে বলে সাধর্ম্ম্য। সাধর্ম্ম্য অর্থ—সমান (এক) ধর্ম্ম, ইহাই সাধর্ম্ম্য শব্দের ফলিতার্থ। এইরূপ বিরুদ্ধ ধর্ম্ম যাহাদের, তাহারা বিধর্ম্মা;

**টিপ্পনী**

কণাদের মতে তাহার অভাব অসিদ্ধ। রঘুনাথ শিরোমণি প্রভৃতি নব্য নৈয়ায়িকগণ কন্দলীকারের উক্ত মত খণ্ডন করিয়াছেন এবং তাঁহারা অলীকের অভাবও স্বীকার করেন নাই। কারণ অভাবজ্ঞান নিয়ত সবিকল্পকই হইয়া থাকে এবং উহাতে তাহার প্রতিযোগী বিশেষণরূপে বিষয় হয়। এই জন্য অভাব-জ্ঞানের পূর্ব্বে কোন স্থলে বিশেষণীভূত প্রতিযোগীর জ্ঞান অবশ্য স্বীকার্য্য। উক্ত প্রতিযোগী অলীক হইলে তাহা প্রমাণ-জন্য জ্ঞানের বিষয় হয় না। সুতরাং অলীকের অভাব স্বীকার্য্য নহে।

এই চারি প্রকার অভাবের মধ্যে ধ্বংস ও প্রাগভাব অনিত্য এবং অপর দুইটী অভাব নিত্য—ইহাই সুপ্রচলিত মত। পরন্তু শিবাদিত্য মিশ্র "সপ্তপদার্থী"তে (৮৮-৮৯ পৃঃ) অন্যোন্যাভাবকেও অনিত্য বলিয়াছেন। কিন্তু ঘটের নাশে ঘটভেদ বিনষ্ট হইলে, তাদাত্ম্যাভাবের অভাববশতঃ সেই বিনষ্ট ঘটে পটের তাদাত্ম্য প্রসক্ত হয় বলিয়া নব্যগণ উক্ত মত গ্রহণ করেন নাই। কোনও প্রাচীনমতে এই অন্যোন্যাভাব অব্যাপ্যবৃত্তি বলিয়াও স্বীকৃত হইয়াছিল। দীধিতিকার আত্মতত্ত্ববিবেকের টীকায় (৫৭৮ পৃঃ) অব্যাপ্যবৃত্তি সংযোগাদি পদার্থের ভেদকে অব্যাপ্যবৃত্তি বলিয়া সমর্থন করিয়াছেন। কুসুমাঞ্জলি প্রকাশেও উক্ত মতের উল্লেখ আছে।

অভাব অধিকরণস্বরূপ—ইহাই পঞ্চপ্রমাণবাদী প্রভাকরের মত বলিয়া প্রসিদ্ধ। অভাব জ্ঞানস্বরূপ—ইহাও প্রভাকর মত বলিয়া গঙ্গেশ * ও মহাকবি শ্রীহর্ষ খণ্ডন-

* তদুক্তং মণৌ—"তত্তৎকালে সম্বন্ধঃ স্বপ্রকাশতজ্‌জ্ঞানং বা"—লঘুচন্দ্রিকা ৭৯৭ পৃঃ।

**ज्ञेयत्वं ज्ञानविषयता। सा च सर्वत्रैवाऽस्ति, ईश्वरज्ञानविषयतायाः केवला-न्वयित्वात्। एवम् अभिधेयत्व-प्रमेयत्वादिकं बोध्यम् ।।१३।।**

ज्ञानविषयताया भेदेऽपि विषयतात्वेन रूपेणैकत्वात् तस्याः केवलान्वयित्वम्। एवं प्रमेयत्वादावपि बोध्यम्। वस्तुतस्तु—स्वाश्रयविषयतासम्बन्धेन सम्बद्धं ज्ञानत्वमेव ज्ञेयत्वम्, तस्य चैकत्वात् सर्ववृत्तित्वमिति न कोऽपि दोषः। **कन्दली**कारास्तु ज्ञान-ग्रहणयोग्यत्वं ज्ञेयत्वं, तदपि स्वरूपमेवेत्याहुः। नन्वस्मदीयज्ञानानामल्पविषयत्वादल्प-विषयनिष्ठैव ज्ञानविषयतेति चेत्, तत्राह—**ईश्वर**ज्ञानविषयताया इति। न चेश्वरज्ञान-विषयताया अपि विषयभेदाद् नानात्वमिति वाच्यम्। ईश्वरज्ञानविषयताया ईश्वरज्ञान-स्वरूपत्वात्, तस्य चैकत्वात्। तथा चोक्त**मात्म**तत्त्वविवेके दीधितिकृता—"ज्ञानस्वरूप-मेव ज्ञानस्यार्थेन सम्बन्ध" इति। **केव**लान्वयित्वादिति। सर्वविषयकेश्वरज्ञानस्वरूप-त्वादिति भावः। केवलान्वयित्वं तु वृत्तिमदभावाप्रतियोगित्वं वृत्तिमदभावप्रतियोगिता-नवच्छेदक-धर्मवत्त्वं वा। **ज्ञेयत्वा**दिकमित्यत्रादिपदार्थं भाष्यमनुस्मरन्नाह—**एव**मिति। **अभि**धेयत्वमभिधाविषयत्वमभिधानयोग्यत्वं वा। अभिधा चेश्वरेच्छारूपा शक्तिरिति नैयायिकाः, संकेतग्राह्योऽतिरिक्तः पदार्थ इति मीमांसकाः। **प्रमे**यत्वं प्रमाविषयत्वम्। **प्रमेयत्वादी**त्यादिपदेनाऽस्तित्व-धर्मत्व धर्मित्वादिकं ग्राह्यम्। तथा चोक्तं भाष्ये—"षण्णामपि पदार्थानामस्तित्वाभिधेयत्व-ज्ञेयत्वानी"ति। तत्रास्तित्वं स्वरूपवत्त्वमिति **कन्दली**कृतः, सत्तासम्बन्धबुद्धिविषयत्वमिति **लीला**वतीकृतः, अस्तीति-प्रत्ययवेद्यत्वमिति **कणादरहस्य**कृतः, कालसम्बन्धित्वमिति **दिन**करीकृतः प्राहुः ॥१३॥

যাহাদের ভাব অর্থাৎ ধর্ম্মকে বলে বৈধর্ম্ম্য। বৈধর্ম্ম্য অর্থ—বিরুদ্ধ ধর্ম্ম, ইহাই বৈধর্ম্ম্য শব্দের ফলিতার্থ। জ্ঞেয়ত্ব শব্দের অর্থ—জ্ঞানবিষয়তা। সেই জ্ঞানবিষয়তা সমস্ত পদার্থেই আছে। কারণ ঈশ্বরের জ্ঞানবিষয়তাটী কেবলান্বয়ী ( সর্ব্বত্র বিদ্যমান )। অভিধেয়ত্ব ( সঙ্কেতবিষয়ত্ব ), প্রমেয়ত্ব ( প্রমাজ্ঞানবিষয়ত্ব ) প্রভৃতিকে এইরূপ ( সকল পদার্থের সাধর্ম্ম্য ) জানিবে ॥১৩॥

### টিপ্পনী

খণ্ডখাদ্যে উল্লেখ করিয়াছেন †। ফলকথা প্রভাকর মতে অভাব পদার্থ ভাব পদার্থ হইতে অতিরিক্ত নহে। গঙ্গেশোপাধ্যায় তত্ত্বচিন্তামণির অভাববাদে বিশেষ বিচার পূর্ব্বক প্রভাকরের উক্ত মত খণ্ডন করিয়াছেন ॥১২॥

† গুরুধিয়মভাবস্য স্থানে স্থানেঽভিষিক্তবান্। প্রসিদ্ধ এব লোকঽস্মিন্ বুদ্ধবন্ধুঃ প্রভাকরঃ ॥—খণ্ডন-খণ্ডখাদ্যম্ ( কাশী সং ১০৬৮পৃঃ )

**द्रव्यादयः पञ्च भावा अनेके समवायिनः ।**

**द्रव्यादय** इति । द्रव्य-गुण-कर्म-सामान्य-विशेषाणां साधर्म्यम्—अनेकत्वं समवायित्वञ्च । यद्यप्यनेकत्वम् अभावेऽप्यस्ति ; तथाप्यनेकत्वे सति भावत्वं

समसमस्याभावत्वकथनाद् द्रव्यादीनां षण्णां पदार्थानां भावत्वं साधर्म्यं स्पष्टम् । अत-स्तदुपेक्ष्य पञ्चानां पदार्थानामितरव्यावर्त्तनायाऽन्वयिहेतुरूपं साधर्म्यं भक्त्यमनुस्मरन्नाह—**द्रव्यादय** इति । अत्र "द्रव्यादयः पञ्च"त्युद्देश्यपदम् । "भावा अनेक" इत्येकं विधेयपदं, समवायिन इति द्वितीयम् । एवमन्यत्रापि बोध्यम् । अनेकत्वमभावेऽतिव्याप्तम् , तस्या-नेकत्वात् , भावत्वञ्च समवायेऽत आह— **यद्य**पीति । **अनेक**त्वे सतीति । अनेकत्वसमाना-धिकरण-भावत्वं तदर्थः, तेनाभावेऽनेकत्वसत्त्वेऽपि भावत्वाभावात् समवाये च भावत्व-सत्त्वेऽप्यनेकत्वाभावान्नानेकत्व-समानाधिकरण-भावत्वम् । अतस्तत्र नातिव्याप्तिरिति

**দ্রব্যাদয়ঃ** ইত্যাদি গ্রন্থের অর্থ—দ্রব্য, গুণ, কর্ম্ম, সামান্য ও বিশেষের সাধর্ম্ম্য—অনেকত্ব ও সমবায়িত্ব। যদিও অনেকত্বটি অভাবেও আছে, তথাপি অনেকত্ব

**বিবৃতি**

সাতটি পদার্থের সাধর্ম্ম্য হইতেছে—জ্ঞেয়ত্ব, অভিধেয়ত্ব, প্রমেয়ত্ব, অস্তিত্ব, ধর্ম্মত্ব, ধর্ম্মিত্ব প্রভৃতি। বিশ্বনাথ তন্মধ্যে জ্ঞানবিষয়তাকে জ্ঞেয়ত্ব বলিয়াছেন। কিন্তু বিষয়-ভেদে বিষয়তা ভিন্ন ভিন্ন বলিয়া জ্ঞানবিষয়ত্বরূপ জ্ঞেয়ত্ব সাতটী পদার্থের সাধর্ম্ম্য হয় না। এই জন্য লীলাবতীপ্রকাশে ও লীলাবতীকণ্ঠাভরণে পরম্পরাসম্বন্ধ জ্ঞানত্বই জ্ঞেয়ত্ব বলিয়া উল্লিখিত হইয়াছে। উক্ত জ্ঞানত্ব স্বাশ্রয়বিষয়তা সম্বন্ধে সকল পদার্থেই বিদ্যমান বলিয়া কেবলান্বয়ী। যাহার অভাব কোন পদার্থেই বর্ত্তমান নহে, উহাকে বলে কেবলান্বয়ী। আমাদের জ্ঞানবিষয়তা সকল পদার্থে থাকে না। কারণ আমাদের সকল পদার্থের জ্ঞান সম্ভব নহে। সর্ব্বজ্ঞ ঈশ্বরের সর্ব্ববিষয়ক একটিমাত্র জ্ঞান। তাঁহার জ্ঞানবিষয়তাও জ্ঞানস্বরূপ বলিয়া একটী ও কেবলান্বয়ী। এইজন্য বিশ্বনাথ বলিলেন—**ঈশ্বরজ্ঞানবিষয়তায়াঃ কেবলান্বয়িত্বাৎ ॥১৩॥**

ছয়টী ভাব পদার্থের সাধর্ম্ম্য—ভাবত্ব। উহা প্রসিদ্ধ বলিয়া বিশ্বনাথ কারিকায় দ্রব্যাদি পাঁচটীর সাধর্ম্ম্য বলিলেন—অনেকত্ব ও সমবায়িত্ব। কেবল ভাবত্ব ছয়টী ভাব পদার্থে এবং অনেকত্ব সমবায় ভিন্ন পাঁচটী ভাব পদার্থে ও অভাবে থাকে বলিয়া ঐ ভাবত্ব বা অনেকত্ব দ্রব্যাদি পাঁচটীর সাধর্ম্ম্য হয় না। এইজন্য বিশ্বনাথ বলিলেন—**অনেকত্বে সতি ভাবত্বম্**। যে পদার্থে অনেকত্ব ও ভাবত্ব—দুইটী

**पञ्चानां साधर्म्यम्। तथा चाऽनेकभाववृत्ति-पदार्थविभाजकोपाधिमत्त्वमिति**

-भावः। नन्वेवमेकस्मिन् घटद्रव्येऽव्याप्तिर्घटेऽनेकत्वाभावेनाऽनेकत्व-समानाधिकरण-भावत्वाभावादतः किरणावलीप्रकाश-रीतिमनुस्मरन् तदर्थमाह—**तथा** चेति। **अनेके**ति। अत्र चानेकत्वं न संख्या, गुणादिष्वभावात्, किन्तु परस्परभिन्नत्वम्। तथा चानेके परस्परभिन्ना ये भावा द्रव्य-गुण-कर्मादयस्तद्वृत्तिस्तेषु वर्त्तमानो यः पदार्थविभाजकोपाधिः पदार्थत्वस्य साक्षाद्व्याप्यो धर्मो द्रव्यत्वादिस्तद्वत्त्वमित्यर्थः। समवायेऽतिव्याप्तिवारणायाह—अनेकेति। अभावेऽतिव्याप्तिवारणाय—अनेकभाववृत्तीति। भावत्व धर्ममादाय समवायेऽतिव्याप्तिरतस्तादृश-भाववृत्ति-धर्मवत्त्वमित्यनुक्त्वा पदार्थविभाजकोपाधीत्युक्तम्।

সমানাধিকরণ ভাবত্ব [দ্রব্যাদি] পাঁচটীর সাধর্ম্ম্য। তাহা হইলেও অনেক ভাববৃত্তি-পদার্থ-বিভাজক উপাধিমত্ত্ব—ইহাই [অনেকত্ব সামানাধিকরণ ভাবত্ব শব্দের]

**বিবৃতি**

বিদ্যমান থাকে, তাহাতেই অনেকত্বটী ভাবত্ব সমানাধিকরণ বা ভাবত্বটী অনেকত্ব সমানধিকরণ হইয়া থাকে বলিয়া তাহাতেই অনেকত্ব সমানাধিকরণ ভাবত্ব থাকে। সমবায়ে বা অভাবে অনেকত্ব ও ভাবত্ব—দুইটী কখনও থাকে না বলিয়া উহাদের অনেকত্ব সমানাধিকরণ ভাবত্ব সাধর্ম্ম্য হয় না। উহা দ্রব্যাদি পাঁচটীরই সাধর্ম্ম্য।

আকাশ বা ঘটাদি এক একটী পদার্থে উক্ত সাধর্ম্ম্য সম্ভাবিত হয় না। কারণ একটি পদার্থে ভাবত্ব থাকিলেও অনেকত্ব থাকে না। এই জন্য দ্রব্যাদি এক একটীর অনেকত্ব সমানাধিকরণ ভাবত্ব সাধর্ম্ম্য হয় না। তাই অনেকত্ব-সমানাধিকরণ ভাবত্ব কথার অর্থ হইবে—অনেকভাববৃত্তি-পদার্থবিভাজক উপাধিমত্ত্ব অর্থাৎ অনেক যে ভাব পদার্থ যেমন দ্রব্য, গুণ, কর্ম্ম, সামান্য ও বিশেষ, তাহাতে বৃত্তি (বর্ত্তমান) যে পদার্থবিভাজক উপাধি দ্রব্যত্ব গুণত্ব প্রভৃতি, তদ্বত্ত্বই অনেক ভাববৃত্তি পদার্থ বিভাজক উপাধিমত্ত্ব। এ স্থলে বিভাজক শব্দে বিভাগের জনক বুঝায় না। কিন্তু যে ধর্ম্মের দ্বারা দ্রব্যাদি সাতটী পদার্থের বিভাগ হইয়া থাকে, তাহাকেই বুঝায়। দ্রব্যত্ব, গুণত্ব প্রভৃতি ধর্ম্মের দ্বারাই ধর্ম্মীর প্রতিপাদনরূপ বিভাগ হইয়া থাকে। এজন্য পদার্থবিভাজক উপাধিশব্দে দ্রব্যত্ব, গুণত্ব, কর্ম্মত্ব, সামান্যত্ব, বিশেষত্ব ও সমবায়ত্ব—এই সাতটীকেই বুঝায়। অনেক ভাব পদার্থ দ্রব্য, গুণ প্রভৃতিতে বৃত্তি (বর্ত্তমান) যে দ্রব্যত্বাদি পদার্থবিভাজক উপাধি, তাহা আকাশ প্রভৃতি একটী দ্রব্যে বা গুণাদিতেও থাকে। এজন্য উহা আকাশাদি এক একটি দ্রব্যেরও সাধর্ম্ম্য হয়। এই অভিপ্রায়ে বিশ্বনাথ বলিলেন—**অনেকভাববৃত্তি**-পদার্থবিভাজকোপাধিমত্ত্বম্।

**सत्तावन्तस्त्रयस्त्वाद्या गुणादिर्निर्गुण-क्रियः ॥ १४ ॥**

**फलितोऽर्थः। तेन प्रत्येकं घटादावाकाशादौ च नाव्याप्तिः। समवायित्वञ्च समवायसम्बन्धेन सम्बन्धित्वं, न तु समवायवत्त्वं, सामान्यादावभावात्।**

**सत्तावन्त** इति। द्रव्यगुण-कर्मणां सत्तावत्त्वमित्यर्थः। **गुणादिरिति।** यद्यपि

फलितार्थकरणप्रयोजनमाह—**तेनेति।** अनेकत्वसमानाधिकरणभावत्वस्यैतादृशार्थविवक्षणेनेत्यर्थः। **नाव्याप्तिरिति।** अनेकभाववृत्ति-पदार्थविभाजकोपाधेर्द्रव्यत्वस्य घटाकाशयोः सत्त्वादिति भावः। समवायोऽस्यास्तीति व्युत्पत्त्या यदि समवायाश्रयत्वम्, तदा सामान्यादावव्याप्तिर्यदि समवेतत्वम्, तदा नित्यद्रव्येष्वव्याप्तिरतस्तस्यार्थमाह—**समवायित्वमिति। सम्बन्धित्वं** सम्बन्धानुयोगित्व सम्बन्धप्रतियोगित्वान्यतरवत्त्वम्। तेन सामान्ये नित्यद्रव्ये वा नाव्याप्तिः, सामान्यस्य समवायप्रतियोगित्वात्, नित्यद्रव्यस्य च समवायानुयोगित्वात् तत्र तयोः सद्भावात्। **किरणा**वलीप्रकाशकृतस्तु समवेतवृत्ति-पदार्थविभाजकोपाधिमत्त्वं तदर्थं इत्याहुः। **सम**वायवत्त्वं समवायाश्रयत्वम्। समवेत-समवेत-वृत्ति-पदार्थविभाजकोपाधिमत्त्वं द्रव्यादि-**चतुर्णां** साधर्म्यं बोध्यम्। विशेषेऽतिव्याप्तिवारणाय—समवेतेति। द्रव्यादित्रयाणां साधर्म्यं प्रशस्तपादभाष्यमनुस्मरन्नाह—**सत्तावन्त** इति। सामान्य-विशेषवत्त्वार्थशब्दाभिधेयत्व-धर्मजनकत्वाधर्मजनकत्वानामुपलक्षणमेतत्। तथा च भाष्यम्—"द्रव्यादीनां त्रयाणामपि सत्तासम्बन्धः सामान्य-

ফলিতার্থ। এজন্য এক একটী ঘটে বা আকাশে অব্যাপ্তি হইল না অর্থাৎ ঘট, পটাদি এক একটী দ্রব্যে বা গুণাদিতে অনেকত্ব সমানাধিকরণ ভাবত্ব না থাকিলেও অনেক ভাবপদার্থ-বৃত্তি-পদার্থবিভাজক উপাধি দ্রব্যত্বাদি থাকায় এক একটী দ্রব্যে বা গুণে উক্ত সাধর্ম্ম্যের অব্যাপ্তি হয় না। সমবায়িত্ব শব্দের অর্থ—সমবায় সম্বন্ধের সম্বন্ধিত্ব, কিন্তু সমবায়বত্ত্ব (সমবায়াশ্রয়ত্ব) নহে; কারণ সামান্য ও বিশেষে সমবায়বত্ত্ব (সমবায়াশ্রয়ত্ব) নাই। **সত্তাবন্তঃ** গ্রন্থের অর্থ—দ্রব্য, গুণ ও কর্ম্মের সত্তাবত্ত্ব

**বিবৃতি**

সমবায়িত্বকে সমবেতত্ব বলিলে উহা অসমবেত পরমাণুর সাধর্ম্ম্য হয় না; সমবায়াশ্রয়ত্ব বলিলে উহা সামান্য ও বিশেষের সাধর্ম্ম্য হয় না। কারণ উহাতে সমবায় থাকে না। এইজন্য বিশ্বনাথ বলিলেন—**সমবায়িত্বঞ্চ সমবায়সম্বন্ধেন সম্বন্ধিত্বম্।** দ্রব্যাদি পাঁচটির প্রত্যেকেই কেহ সমবায়ের অনুযোগিরূপে কেহ বা প্রতিযোগিরূপে কেহ বা উভয়রূপে সমবায়ের সম্বন্ধী হইয়া থাকে।

**गुणक्रियाशून्यत्वमाद्यक्षणे घटादावतिव्याप्तं, क्रियाशून्यत्वञ्च गगनादावतिव्याप्तं ; तथापि गुणवदवृत्तिधर्मवत्त्वं, कर्मवदवृत्ति-पदार्थविभाजकोपाधिमत्त्वं च तदर्थः।**

विशेषवत्त्वं स्वसमयार्थशब्दाभिधेयत्वं धर्माधर्मकर्तृत्वञ्चे"ति। तत्र सामान्यविशेषा अनुवृत्तिव्यावृत्तिहेतुत्वाद् द्रव्यत्वादयस्तद्वत्त्वम्। वैशेषिकैः स्वशास्त्रे व्यवहारलाघवाया-ऽर्थपदेन द्रव्यादयस्त्रय एवाभिधीयन्ते इत्यर्थशब्दाभिधेयत्वम्, दीयमानाऽपह्रियमाणा च भूमिर्गङ्गाजलं-संयोगो नरास्थिसंयोगश्च गुणस्तीर्थगमनं शौण्डिकगृहगमनञ्च कर्म धर्मा-धर्मयोः कारणमिति धर्मजनकत्वमधर्मजनकत्वञ्च द्रव्यादित्रयाणां साधर्म्यम्।

ननु जातिविशिष्टस्यैव द्रव्यादेर्धर्माधर्मजनकत्वाद् विशेषणस्यापि जातेस्तज्जनकत्व-मिति चेत्। न। तस्याः स्वाश्रयव्यवच्छेदमात्रेण चरितार्थत्वात्। वस्तुतस्तु विहित-निषिद्ध प्रयत्नविषयस्यैव द्रव्यादेः क्रियारूपतया क्रियाश्रयतया वा धर्माधर्मजनकत्वम्। सामान्यादीनां तदसम्भवान्न धर्माधर्मजनकत्वम्। तदुक्तं भट्टैः—"श्रेयो हि पुरुषप्रीतिः सा द्रव्य-गुणकर्मभिः। चोदनालक्षणैः साध्या तस्मात् तेष्वेव धर्मता"॥ इति। **गुणा**दिरिति तद्गुणसंविज्ञानबहुव्रीहिः। तेन गुणादीनां षण्णां निर्गुणत्वं निष्क्रियत्वं च साधर्म्यम्। **आद्यक्षणे** घटादाविति। द्रव्यस्य गुणक्रियासमवायिकारणत्वाद् गुणक्रिययो-रुत्पत्तेः प्राक् तत्सत्त्वं स्वीकार्यम्। अत एवोत्पन्नं द्रव्यं क्षणमगुणं तिष्ठतीति नियमः। तथा चाद्यक्षणे निर्गुणे घटादौ निर्गुणत्वमतिव्याप्तमिति भावः। **गुण**वदिति। गुणवद् द्रव्यं, तत्रावृत्तिरविद्यमानो धर्मो गुणत्व-कर्मत्वादिस्तद्वत्त्वं गुणादीनां साधर्म्यमिति भावः। **कर्म**वदिति। कर्मवद् द्रव्यं, तत्रावृत्तिरविद्यमानो यः पदार्थविभाजकोपाधिर्गुणत्व-कर्मत्वादिस्तद्वत्त्वं गुणादीनां साधर्म्यमिति भावः। **तदर्थ**स्तयोर्निर्गुणत्वनिष्क्रियत्वयो-

[সাধর্ম্য]। **গুণাদিঃ**—এই অংশের তাৎপর্য্য এই যে, যদিও গুণক্রিয়াশূন্যত্ব [ঘটোৎপত্তির] প্রথম ক্ষণে ঘটে অতিব্যাপ্ত ও ক্রিয়াশূন্যত্ব গগনে অতিব্যাপ্ত, তথাপি গুণশূন্যত্ব পদের অর্থ—গুণবদবৃত্তিধর্ম্মবত্ত্ব এবং ক্রিয়াশূন্যত্ব পদের অর্থ—কর্ম্মবদবৃত্তি পদার্থবিভাজক উপাধিমত্ত্ব (কর্ম্মবৎ দ্রব্য, তাহাতে অবৃত্তি যে পদার্থ বিভাজক উপাধি

**বিবৃতি**

দ্রব্য ও গুণ এক সময়ে উৎপন্ন হইলে দ্রব্য উহাদের পূর্ব্ববর্ত্তী না হওয়ায় সমবায়ী কারণ হইতে পারে না। এইজন্য দ্রব্যের উৎপত্তির পরক্ষণে দ্রব্যে গুণ ও ক্রিয়ার উৎপত্তি স্বীকৃত হইয়াছে। সুতরাং নির্গুণত্ব উৎপত্তিকালীন দ্রব্যের সাধর্ম্ম্য হইয়া পড়ে। আকাশ, কাল প্রভৃতি বিভু দ্রব্যে কখনও ক্রিয়া উৎপন্ন হয় না, সুতরাং

**न हि घटत्वादिकं द्रव्यत्वादिकं वा गुणवदवृत्ति कर्मवदवृत्ति वा, किन्तु गुणत्वादिकं तथा। आकाशत्वादिकन्तु न पदार्थविभाजकोपाधिः ॥१४॥**

लाक्षणिकार्थः। गुणवदवृत्तिदलस्य प्रयोजनमाह—**घटत्वा**दिकमिति। तथा च गुणवदवृत्तिदलोपादानाद् घटत्वमादाय घटे नातिव्याप्तिर्घटत्वस्य गुणवद्घटवृत्तित्वादिति भावः। कर्मवदवृत्तिदलस्य प्रयोजनमाह—**द्रव्यत्वा**दिकमिति। तेन पदार्थ-विभाजको-पाधि-द्रव्यत्वमादाय द्रव्ये नातिव्याप्तिर्द्रव्यत्वस्य कर्मवद्द्रव्यवृत्तित्वादिति भावः। **तथा** गुणवदवृत्ति कर्मवदवृत्ति वा। पदार्थविभाजकदलस्य प्रयोजनमाह—**आकाशत्वे**ति। तेन कर्मवदवृत्त्याकाशत्वादिकमादायाकाशादौ नातिव्याप्तिराकाशत्वस्य पदार्थविभाजको-पाधित्वाभावादिति भावः ॥१४॥

—গুণত্ব, কর্ম্মত্ব, সামান্যত্ব প্রভৃতি, তদ্বত্ত্ব )। ঘটত্ব, পটত্ব প্রভৃতি বা দ্রব্যত্ব, পৃথিবীত্ব প্রভৃতি গুণবিশিষ্ট বা কর্ম্মবিশিষ্ট পদার্থে ( দ্রব্যে ) অবৃত্তি নহে, কিন্তু গুণত্ব প্রভৃতিই সেইরূপ অর্থাৎ গুণবিশিষ্ট পদার্থে বা কর্ম্মবিশিষ্ট পদার্থে অবৃত্তি হইয়া থাকে। আকাশত্ব কালত্ব প্রভৃতি [ কর্ম্মবৎপদার্থে অবৃত্তি হইলেও ] পদার্থবিভাজক উপাধি নহে ॥ ১৪

**বিবৃতি**

নিষ্ক্রিয়ত্ব আকাশাদি দ্রব্যের সাধর্ম্ম্য হইয়া পড়ে। তাই বিশ্বনাথ বলিলেন—**গুণবদবৃত্তিধর্ম্মবত্ত্বম্** অর্থাৎ নির্গুণত্ব পদের অর্থ—গুণবদবৃত্তিধর্ম্মবত্ত্ব—গুণবান্ দ্রব্যে অবৃত্তি যে গুণত্ব, কর্ম্মত্বাদি ধর্ম্ম, তদ্বত্ত্ব। উৎপত্তিকালীন দ্রব্যে নির্গুণত্ব থাকিলেও গুণবদবৃত্তি ধর্ম্ম গুণত্বাদি থাকে না। এই জন্য উহা দ্রব্যাদির সাধর্ম্ম্য হয় না।

এইরূপ নিষ্ক্রিয়ত্বপদের অর্থ কর্ম্মবদবৃত্তি পদার্থবিভাজকোপাধিমত্ত্ব অর্থাৎ কর্ম্মবৎ দ্রব্যে অবৃত্তি ( অবিদ্যমান ) যে পদার্থবিভাজক উপাধি গুণত্ব, কর্ম্মত্ব প্রভৃতি, তদ্বত্ত্ব। উহাই গুণাদির সাধর্ম্ম্য। কারণ গুণ, কর্ম্ম প্রভৃতিতে কর্ম্মবদবৃত্তি পদার্থবিভাজক উপাধি—গুণত্ব, কর্ম্মত্ব প্রভৃতি থাকে, কোন দ্রব্যে থাকে না। এজন্য উহা দ্রব্যের সাধর্ম্ম্য হয় না। এইরূপ অর্থ না করিলে নিষ্ক্রিয়ত্ব আকাশ, আত্মা প্রভৃতিতে থাকে বলিয়া অতিব্যাপ্ত হইত। এজন্য বিশ্বনাথ বলিলেন—**কর্ম্মবদবৃত্তিপদার্থ-বিভাজকোপাধিমত্ত্বম্**।

নিষ্ক্রিয়ত্বপদের কর্ম্মবদবৃত্তি-পদার্থবিভাজক উপাধিমত্ত্বকে অর্থ না বলিয়া কর্ম্ম বদবৃত্তি-ধর্ম্মবত্ত্বকে অর্থ বলিলে উহা দ্রব্যেরও সাধর্ম্ম্য হইয়া পড়ে। যেহেতু আকাশত্ব, কালত্ব প্রভৃতি কোন কর্ম্মবৎ দ্রব্যে থাকে না। এজন্য উহা কর্ম্মবদবৃত্তি ধর্ম্ম। উহা আকাশ, কাল প্রভৃতি দ্রব্যে থাকে। তাই বিশ্বনাথ বলিলেন—**আকাশত্বাদিকন্তু**।

**सामान्यपरिहीनास्तु सर्वे जात्यादयो मताः ।**
**पारिमाण्डल्यभिन्नानां कारणत्वमुदाहृतम् ॥ १५**

**सामान्येति । सामान्यानधिकरणत्वं सामान्यादीनामित्यर्थः । पारिमाण्डल्येति । पारिमाण्डल्यमणुपरिमाणम् । कारणत्वं तद्भिन्नानामित्यर्थः । अणुपरिमाणं तु न कस्यापि कारणम् । तद्धि स्वाश्रयारब्ध-द्रव्य-परिमाणारम्भकं**

सामान्यादीनां चतुर्णां साधर्म्यमाह—**सामान्येति** । सामान्यादित्रयाणान्तु कार्यत्वमकारणत्वमसामान्यविशेषवत्त्वं नित्यत्वमर्थशब्दानभिधेयत्वञ्च साधर्म्यं बोध्यम् । तथा च भाष्यं—"सामान्यादीनां त्रयाणां स्वात्मसत्त्वं बुद्धिलक्षणत्वमकार्यत्वमकारणत्वमसामान्यविशेषवत्त्वं नित्यत्वमर्थशब्दानभिधेयत्वं चे"ति । तत्र स्वात्मसत्त्वं सत्ताविरहः । बुद्धिलक्षणत्वं बुद्धिमात्रप्रमाणकत्वम् । अनुवृत्तिबुद्धि-व्यावृत्तिबुद्धिरिहेति बुद्धिरित्येव सामान्यादित्रये प्रमाणं, न त्वन्यत् । अकार्यत्वमनादित्वम् । कथमिति चेत् ? सामान्यस्य हि कार्यत्वे व्यक्तिरेव तत्समवायिकारणं स्यात् । तथा च सामान्यं प्रतिव्यक्तिभिन्नं सत् सामान्यरूपतां जह्यात् । विशेषस्य कार्यत्वे नित्यद्रव्याणां कदाचिद् विशेषाभावे व्यावर्त्तकाभावाद् व्यावृत्तिसिद्धिर्न स्यात् । समवायोऽपि भावः निःसमवायः कथं समवायिकारणं विना भवेत् , उत्पन्नो वा कथं विनश्येत् । तस्मात् सुष्ठूक्तं सामान्यादीनामकार्यत्वमिति । अकारणत्वं समवाय्यसमवायिकारणत्वाभाववत्त्वम् , ज्ञातृधर्मेतर-कार्यानिमित्तत्वमनुगतबुद्ध्यादौ कारणत्वादिति भावः । असामान्यविशेषवत्त्वमपरजातिरहितत्वम् । नित्यत्वं विनाशरहितत्वम् । **पारि**माण्डल्यमिति । परिमण्डलाः परमाणवस्तेषां भावः पारिमाण्डल्यम् , परमाणुपरिमाणमित्यर्थः । एतच्च द्व्यणुकपरिमाणस्याप्युपलक्षकं, तस्यापि परिमाणाजनकत्वात् । **तद्भिन्नानां**—पारिमाण्डल्य-भिन्नानाम् । **तत्**—अणुपरिमाणम् । **स्वाश्रयेति** । स्वम् अणुपरिमाणम्, तदाश्रयः परमाणुः, तदा-

**সামান্য** ইত্যাদি গ্রন্থের অর্থ—সামান্য, বিশেষ, সমবায় ও অভাবের সামান্যানধিকরণত্ব [ সাধর্ম্ম্য ]। **পারিমাণ্ডল্য** ইত্যাদি গ্রন্থের দ্বারা পরিমাণ্ডল্য ভিন্ন সমস্ত পদার্থের সাধর্ম্ম্য বলিতেছেন। পারিমাণ্ডল্য শব্দের অর্থ—অণু পরিমাণ। পারিমাণ্ডল্য ভিন্ন সমস্ত পদার্থের সাধর্ম্ম্য—কারণত্ব; ইহাই পারিমাণ্ডল্য ইত্যাদি গ্রন্থের অর্থ। অণু পরিমাণ কিন্তু কাহারও কারণ নহে। যেহেতু উহা নিজের আশ্রয় পরমাণু বা দ্ব্যণুক দ্রব্যের দ্বারা আরব্ধ [ দ্ব্যণুক বা ত্রসরেণু ] দ্রব্যের পরিমাণের

**भवेत्। तच्च न सम्भवति, परिमाणस्य स्वसमानजातीयोत्कृष्ट-परिमाणजनकत्व-नियमात्, महदारब्धस्य महत्तरत्ववदणुजन्यस्याणुतरत्वप्रसङ्गात्। एवं परममहत्-**

रब्धद्रव्यं द्व्यणुकम्, तत्परिमाणस्यारम्भकमित्यर्थः। **तच्च** स्वाश्रयारब्ध-द्रव्यपरिमाणा-रम्भकत्वञ्च। निषेधे हेतुमाह—**परिमाण**स्येति। **स्वसमान**जातीयेति। स्वम् असमवायि-कारणभूतं परिमाणम्, तत्समानजातीयमणोरणुजातीयं महतो महज्जातीयम्। स्वोत्कृष्टं चाणोरणुतरं महतो महत्तरम्। तथा च स्वसमानजातीयं यदुत्कृष्टं परिमाणं महत्तरमहत्त-मादि, तदेव परिमाणमसमवायिकारणभूतं परिमाणं जनयतीति नियमस्तेन यत्र जनकत्व-विशिष्टपरिमाणत्वं तत्र स्वसमान-जातीयोत्कृष्ट-परिमाणजनकत्वमिति व्याप्तिर्लभ्यते इति भावः। तत्र दृष्टान्तमाह—**महदार**ब्धस्येति। यथा महत् कपालपरिमाणं घटे महत्तर-परिमाणजनकं तद्वदित्यर्थः। **अणु**तरत्वप्रसङ्गादिति। आहार्यव्याप्यारोपेणाहार्यव्यापका-रोपः प्रसङ्गः। स एवानिष्टापादनरूपस्तर्कः। तथा च पारिमाण्डल्यं यदि जनकत्व-विशिष्ट-परिमाणत्ववत् स्यात्, तर्हि स्वसमानजातीयोत्कृष्टपरिमाणजनकं स्यात्, न च तथेति तर्काकारः। तस्मात् पारिमाण्डल्यं न कारणमिति भावः। एतेनाऽलीकस्याऽणु-तरत्वस्यापादनमयुक्तमिति प्रत्युक्तम्। स्वजन्यत्व-स्वसमान-जातीयत्व-स्वावधिकोत्कर्ष-वत्त्वैतत्त्रितयसम्बन्धेन परिमाणवत्त्वस्यैवापादनात्। प्रसिद्धञ्चैतद् घटपरिमाणे। नन्वणु-परिमाणस्याऽणुजन्यत्वाङ्गीकारे किं बाधकमिति चेत्। तथा सति त्र्यणुकस्य महत्त्वानुत्-पत्त्याऽचाक्षुषत्वप्रसङ्गः। मूलस्य न्यूनतां प्रशस्तपादोक्तमनुस्मरन्नाह—**एव**मिति। **बोध्या**

জনক হইতে পারে, তাহা কিন্তু সম্ভব নহে। কারণ নিয়ম আছে যে, পরিমাণ নিজের তুল্য জাতীয় উৎকৃষ্ট পরিমাণের অর্থাৎ দীর্ঘ দীর্ঘতর পরিমাণের এবং মহৎ মহত্তর পরিমাণের জনক হয়। সুতরাং মহৎ পরিমাণের দ্বারা আরব্ধ পরিমাণ যেরূপ মহত্তর হইয়া থাকে, সেইরূপ অণু পরিমাণ দ্বারা আরব্ধ পরিমাণ অণুতর হইয়া

**বিবৃতি**

পরিমাণ চতুর্বিধ—অণু, মহৎ, দীর্ঘ ও হ্রস্ব। আরম্ভক দ্রব্যের পরিমাণ তদারব্ধ দ্রব্যে সমান জাতীয় উৎকৃষ্ট পরিমাণ উৎপন্ন করে, ইহাই নিয়ম। সুতরাং কপালাদির মহত্ত্ব পরিমাণ হইতে উৎপন্ন ঘট-পরিমাণ যেমন কপালাদির পরিমাণ হইতে উৎকৃষ্ট (মহত্তর) হয়, অণুপরিমাণ কারণ হইলে অণু পরিমাণোৎপন্ন পরিমাণও সেইরূপ অণুপরিমাণ হইতে উৎকৃষ্ট (অণুতর) হউক—এই আপত্তি হইবে। ইহা প্রকাশ করিতে বিশ্বনাথ বলিলেন—**অণুজন্যস্যাণু**তরত্বপ্রসঙ্গাৎ। ইহার তাৎপর্য্য এই যে—

**परिमाणमतीन्द्रियसामान्यं विशेषाश्च बोध्याः। इदमपि योगिप्रत्यक्षे विषयस्य**

इत्यनेनान्वयः। **परम**महत्परिमाणमिति। परिमाणस्य स्वाश्रयारब्ध-द्रव्य-परिमाणजनकत्वात् परममहत्परिमाणाश्रयारब्धस्य द्रव्यस्याभावात् परममहत्परिमाणं न परिमाणजनकमिति भावः। **अतीन्द्रिय**सामान्यम् अतीन्द्रियपरमाण्वादिनिष्ठं परमाणुत्वादिसामान्यम्। स्वविषयक-लौकिकप्रत्यक्षं प्रत्यैन्द्रियक-जातेर्विषयतया हेतुत्वेऽप्यतीन्द्रियत्वादजनकत्वाच्च परमाणुत्वादिसामान्यं न कारणमित्यर्थः। **अती**न्द्रियत्वञ्च लौकिक-साक्षात्काराविषयत्वम्। **विशेषा**श्चेति। अस्मदीयप्रत्यक्षाविषयत्वादजनकत्वाच्च विशेषाणां न कारणत्वमिति भावः। न च योगि-प्रत्यक्षं प्रति तेषां विषयतया कारणत्वमिति वाच्यम्। योगिप्रत्यक्षे विषयाणामहेतुत्वात्। नाप्यनुमितिं प्रति तेषां कारणत्वम्; व्याप्तिज्ञानस्यैवानुमितिहेतुत्वाभ्युपगमेन तेषामहेतुत्वात्। अग्रे चैतद् वक्ष्यते। **बोध्या** इति। अकारणत्वेनेति शेषः। तथा च भाष्यम्—"कारणत्वं चान्यत्र पारिमाण्डल्यादिभ्य" इति। आदिशब्देन द्व्यणुकपरिमाणं परममहत्परिमाणमन्त्यावयविपरिमाणमन्त्यशब्दः मनःपरिमाणं परत्वापरत्वे द्विपृथक्त्वञ्च ग्राह्यमिति **कन्दलीकृतः**। परममहत्त्वम्, अन्त्यावयविरूप-रस-गन्ध-स्पर्श-परिमाणानि, द्वित्व-द्विपृथक्त्वपरत्वापरत्वानि, विनश्यदवस्थ-द्रव्ये संयोग-विभाग-वेग-कर्माणि, अन्त्यशब्दः, चरमः संस्कारो ज्ञानञ्चेति **किरणा**वलीकृतः। ननु योगिप्रत्यक्षे विषयस्य कारणत्वमते ज्ञायमान-सामान्यस्य प्रत्यासत्तित्वमते ज्ञायमानहेतोरनुमितिकरणत्वमते च विषयविधया प्रत्यासत्तिविधया लिङ्गविधया चैतेषां पारिमाण्डल्यादीनां कारणत्वात् पारिमाण्डल्यभिन्नानां कारणत्वमित्ययुक्तमत आह—**इद**मिति। पारिमाण्डल्यादीनामकारणत्वमित्यर्थः। **अपि**शब्द एवकारार्थकोऽभिप्रायेणेत्य-

পড়িবে। পরমমহৎ পরিমাণ, পরমাণুত্বাদি অতীন্দ্রিয় জাতি এবং বিশেষ প্রভৃতি এইরূপ ( অকারণ অর্থাৎ কাহারও কারণ নহে ) জানিবে। যোগিপ্রত্যক্ষে বিষয়

**বিবৃতি**

পরিমাণমাত্রই সমান জাতীয় উৎকৃষ্ট পরিমাণের জনক নহে। কিন্তু জনক পরিমাণই সমান জাতীয় উৎকৃষ্ট পরিমাণের জনক। পারিমাণ্ডল্য যদি জনক পরিমাণ হয়, তবে তাহা কপালাদির পরিমাণের ন্যায় সমান জাতীয় উৎকৃষ্ট পরিমাণের জনক হউক—এইরূপ আপত্তি হইবে। এইরূপ আপত্তি ইষ্টও নহে। কারণ তাহা হইলে পারিমাণ্ডল্য স্বাশ্রয় পরমাণু দ্বারা আরব্ধ দ্রব্য দ্ব্যণুকে স্বসমান জাতীয় উৎকৃষ্ট অণুতর পরিমাণ উৎপন্ন করিবে। তাহা হইলে দ্ব্যণুকের পরিমাণ হইবে

**न कारणत्वं, ज्ञायमानसामान्यं न प्रत्यासत्तिः, ज्ञायमानं लिङ्गं नानुमितिकरण-**

नन्तरं योज्यः। **न कारण**त्वमिति। योगिप्रत्यक्षेऽपि विषयस्य कारणत्वे तेषामतीताना-गतविषयकं प्रत्यक्षं न स्यात्, अतीतानागतविषययोरसत्त्वादतो योगिप्रत्यक्षे विषयस्य न कारणत्वमिति भावः। **न प्रत्या**सत्तिरिति। ज्ञायमानसामान्यस्य प्रत्यासत्तित्वेऽतीत-घटादिरूप-सामान्य-ज्ञानाधीनं सामान्याश्रय-भूतलकपालादि-विषयकमलौकिक-प्रत्यक्षं न स्यात्, सामान्यस्य घटादेस्तदानीमसत्त्वात्, अतो ज्ञायमान-सामान्यं न प्रत्यासत्तिः, किन्तु सामान्यज्ञानं। तथा च सामान्यस्य पारिमाण्डल्यादेरकारणत्वमिति भावः। **नानु**मितिकरणमिति। ज्ञायमानलिङ्गस्याऽनुमितिकरणत्वेऽतीतानागत-धूमादिना वह्न्या-

কারণ নহে, জ্ঞায়মান সামান্য (সামান্যলক্ষণা) প্রত্যাসত্তি (প্রত্যক্ষের প্রয়োজক সন্নিকর্ষ) নহে এবং জ্ঞায়মান লিঙ্গ অনুমিতির করণ নহে, এই অভিপ্রায়েই

**বিবৃতি**

অণুতর। সেই অণুতর পরিমাণও স্বাশ্রয় দ্ব্যণুকের দ্বারা আরব্ধ দ্রব্য-ত্র্যণুকে স্বসমান জাতীয় উৎকৃষ্ট অণুতম পরিমাণ উৎপন্ন করিবে। তাহা হইলে-ত্র্যণুকের পরিমাণ হইবে অণুতম। তাহা হইলে ত্র্যণুকে মহত্ত্ব উৎপন্ন না হওয়ায় ত্র্যণুকের-প্রত্যক্ষ হইবে না। এইজন্য ঐরূপ আপত্তি কাহারও ইষ্ট নহে। তাই পারিমাণ্ডল্যকে অকারণ স্বীকার করিতে হইবে।

পরমমহৎ পরিমাণের আশ্রয় কালাদি দ্রব্য দ্বারা কোন দ্রব্য আরব্ধ না হওয়ায় কাল ও দিকের পরমমহৎ পরিমাণ কাহারও কারণ হয় না। এইজন্য বিশ্বনাথ বলিলেন—**এবং পরমমহৎ পরিমাণম্।**

জাতি হইতে জ্ঞান উৎপন্ন হয়, কিন্তু অপর কোন পদার্থ উৎপন্ন হয় না। জাতির লৌকিক প্রত্যক্ষে জাতি বিষয়রূপে কারণ হইলেও অতীন্দ্রিয় পরমাণুত্বাদি জাতি, প্রত্যক্ষের প্রতিও কারণ নহে। যেহেতু তাহার প্রত্যক্ষ হয় না। কারণ তাহার আশ্রয় পরমাণু প্রভৃতি প্রত্যক্ষ যোগ্য নহে। প্রত্যক্ষ যোগ্য ব্যক্তির জাতিই প্রত্যক্ষ হইয়া থাকে। সুতরাং অতীন্দ্রিয় পরমাণুত্বাদি জাতি লৌকিকপ্রত্যক্ষের প্রতিও কারণ নহে। অলৌকিক যোগি-প্রত্যক্ষের প্রতিও উহারা কারণ নহে। যেহেতু-যোগিপ্রত্যক্ষের প্রতি বিষয় কারণ নহে। অনুমিতির প্রতি হেতুরূপেও উহারা কারণ নহে। কারণ এই মতে হেতুর জ্ঞানই অনুমিতির করণ—হেতু নহে। এই জন্য অতীন্দ্রিয় পরমাণুত্বাদি সামান্য ও বিশেষ কাহারও কারণ হয় না। তাই বিশ্বনাথ বলিলেন—**অতীন্দ্রিয়সামান্যং বিশেষাশ্চ।**

**मित्यभिप्रायेणोक्तम्। आत्ममानस-प्रत्यक्षे आत्म-परममहत्त्वस्य कारणत्वात् परममहत् परिमाणमाकाशादेर्बोध्यम्। तस्यापि न कारणत्वमित्याचार्याणामाशय**

ह्यनुमानं न स्यात्, धूमादेर्हेतोस्तदानीमसत्त्वादतः पारिमाण्डल्यादीनामकारणत्वमिति भावः। परममहत्परिमाणस्याकारणत्वमाक्षिप्य स्पष्टयति—**आत्मेति**। **कारण**त्वादिति। **लौकिकप्रत्यक्षं** प्रति महत्त्वं समवायादिसम्बन्धेन कारणमिति नियमादिति भावः। **आकाशा**देरित्यतद्गुणसंविज्ञानबहुव्रीहिणा कालादेर्महत्परिमाणमकारणं बोध्यम्, शब्द-प्रत्यक्षे गगनमहत्त्वस्य हेतुत्वादिति केचित्। क्वचित् कालादेरिति पाठः। अत्र मतान्त-

ইহা অর্থাৎ পারিমাণ্ডল্য প্রভৃতির অকারণত্ব সাধর্ম্ম্য উক্ত হইয়াছে। আত্মার পরম মহত্ত্ব আত্মার মানস প্রত্যক্ষে [ এবং আকাশের মহত্ত্ব, শব্দের প্রত্যক্ষে ] কারণ হয় বলিয়া [ পরম মহৎপরিমাণ পদে ] কালাদির পরম মহৎ পরিমাণকে [ অকারণ বলিয়া] বুঝিতে হইবে। আত্মার পরম মহৎ পরিমাণেরও কারণত্ব নাই, ইহাই আচার্য্য

### বিবৃতি

লৌকিক প্রত্যক্ষের প্রতি বিষয় বর্ত্তমান বলিয়াই কারণ—ইহা বহু সম্মত সিদ্ধান্ত। যোগিপ্রত্যক্ষে বিষয় কারণ হইলে যোগীর অতীত ও ভবিষ্যৎ বিষয়ের প্রত্যক্ষ হইত না। কারণ অতীত ও ভবিষ্যৎ বিষয় বর্ত্তমান নহে। এজন্য যোগিপ্রত্যক্ষে বিষয় কারণ বলিয়া স্বীকৃত হয় নাই। সুতরাং এই মতে যোগীর প্রত্যক্ষেও পারিমাণ্ডল্য প্রভৃতি কারণ নহে। এইরূপ অভিপ্রায়েই পারিমাণ্ডল্যের অকারণত্ব উক্ত হইয়াছে। তাই বিশ্বনাথ বলিলেন—**যোগিপ্রত্যক্ষে বিষয়স্য ন কারণত্বম্**।

অলৌকিক প্রত্যক্ষে বিষয়ের সহিত ইন্দ্রিয়ের যে ত্রিবিধ সন্নিকর্ষ প্রসিদ্ধ আছে, সামান্যলক্ষণা তাহাদের অন্যতম। লক্ষণ শব্দের অর্থ—স্বরূপ। প্রাচীন মতে জ্ঞায়মান সামান্য স্বরূপই সন্নিকর্ষরূপে অলৌকিক প্রত্যক্ষের হেতু। কিন্তু নব্যগণ উক্ত মত গ্রহণ করেন নাই। তাঁহারা লক্ষণ শব্দের বিষয় অর্থ গ্রহণ করিয়া সামান্যবিষয়ক জ্ঞানকেই সন্নিকর্ষ বলিয়াছেন। সুতরাং অলৌকিক প্রত্যক্ষে পারিমাণ্ডল্য সামান্যলক্ষণ সন্নিকর্ষরূপেও কারণ নহে। এই অভিপ্রায়েই পারিমাণ্ডল্যের অকারণত্ব উক্ত হইয়াছে। তাই বিশ্বনাথ বলিলেন—**জ্ঞায়মান-সামান্যং ন প্রত্যাসত্তিঃ**।

প্রাচীন মতে জ্ঞায়মান ( জ্ঞানের বিষয়ীভূত বর্ত্তমান ) হেতুই অনুমিতির করণ। উক্ত মতে পারিমাণ্ডল্য প্রভৃতি জ্ঞায়মান হেতুরূপে অনুমিতির করণ হইলে, পারিমাণ্ডল্য প্রভৃতির অকারণত্ব সাধর্ম্ম্য হয় না। এইজন্য আচার্য্য উদয়ন জ্ঞানাতিরিক্ত কার্য্যের প্রতি ইহাদের অকারণত্ব সাধর্ম্ম্য বলিয়াছেন। কিন্তু নব্য মতে

**अन्यथासिद्धिशून्यस्य नियता पूर्ववर्त्तिता ।**
**कारणत्वं भवेत् तस्य त्रैविध्यं परिकीर्त्तितम् ॥ १६**

इत्यन्ये । तन्न । ज्ञानातिरिक्तं प्रत्येवाऽकारणताया आचार्यैरुक्तत्वात् ॥१५॥
ननु कारणत्वं किम्? अत आह—**अन्यथे**ति । **तस्य** कारणत्वस्य ॥ १६

रमाह—**तस्या**पीति । आत्मपरममहत्परिमाणस्यापीत्यर्थः । **आचा**र्य्याणामुदयनाचार्याणाम् । **आशयो** मतम् । अयम्भावः—"कारणत्वञ्चान्यत्र पारिमाण्डल्यादिभ्य" इति भाष्यव्याख्यायामादिपदग्राह्याः परममहत्त्वादय इत्युक्तमाचार्येण । तेनात्मपरम-महत्त्वमप्यकारणमित्याचार्याशय इति गम्यते, तस्यात्मावृत्ति-परममहत्परिमाणुपरत्वे विनिगमकाभावादिति । **आचार्यै**रुक्तत्वादिति । कारणत्वञ्च ज्ञातृधर्मेतर-कार्यापेक्षयेति किरणावल्यामाचार्यः । ज्ञातृधर्मा ज्ञानादयस्तदतिरिक्त-भावकार्यं प्रति कारणत्वं पारिमाण्डल्यभिन्नानां साधर्म्यमिति तद्ग्रन्थार्थः । तथा च पारिमाण्डल्यादीनां ज्ञानाद्यतिरिक्त-कार्यं प्रत्यकारणत्वं न तु ज्ञानादिकं प्रति, तं प्रति तेषां कारणत्वात् । तेनात्मप्रत्यक्षे चात्मपरममहत्परिमाणस्य कारणत्वमक्षतमिति भावः ॥१५॥

ननु किमिदं कारणत्वमित्यतः कुसुमाञ्जलेः प्रथमस्तवकीय-प्रकाशमनुस्मरन् मूलकार आह—**अन्यथा**सिद्धिशून्यस्येति । अन्यथासिद्ध्यभाववत इत्यर्थः । **नियते**ति । नियतत्वं

উদয়নের মত—ইহা কেহ কেহ বলেন। তাহা ( সঙ্গত ) নহে। কারণ আচার্য্য উদয়ন জ্ঞান ভিন্ন কার্য্যের প্রতি আত্মার পরম মহত্ত্ব পরিমাণের অকারণত্ব বলিয়াছেন ॥১৫॥

আচ্ছা, কারণত্ব পদার্থটী কি? ইহার উত্তরে বলিতেছেন—**অন্যথাসিদ্ধিশূন্যস্য** ইত্যাদি। মূলোক্ত **তস্য** পদের অর্থ—কারণত্বের ॥ ১৬ ॥ ১৭ ॥

**বিবৃতি**

ব্যাপ্তিজ্ঞানই অনুমিতির করণ। সুতরাং পারিমাণ্ডল্যগত ব্যাপ্তির জ্ঞান অনুমিতির করণ হইলেও পারিমাণ্ডল্য করণ নহে। এই অভিপ্রায়েই পারিমাণ্ডল্যের অকারণত্ব উক্ত হইয়াছে। তাই বিশ্বনাথ বলিলেন—**জ্ঞায়মানং** লিঙ্গং নানুমিতি-করণম্।

পরম মহৎ পরিমাণের সাধর্ম্য—অকারণত্ব। ইহা উক্ত হইয়াছে। কিন্তু ইহা অসঙ্গত। কারণ আত্মার মানস-প্রত্যক্ষে আত্মার পরম মহত্ত্ব এবং শব্দের প্রত্যক্ষে আকাশের পরমমহত্ত্ব কারণ। যেহেতু প্রত্যক্ষের প্রতি মহত্ত্ব কারণ বলিয়া স্বীকৃত। সুতরাং সকল পরমমহত্ত্বের অকারণত্ব সাধর্ম্য নহে। কেবল কাল ও দিকের পরম মহত্ত্বেরই অকারণত্ব সাধর্ম্য, ইহা বলিতে হইবে। তাই বলিলেন—**আকাশাদের্বোধ্যম্** ॥১৫॥

**समवायिकारणत्वं ज्ञेयमथाप्यसमवायिहेतुत्वम् ।**
**एवं न्यायनयज्ञैस्तृतीयमुक्तं निमित्तहेतुत्वम् ॥ १७**
**यत् समवेतं कार्यं भवति ज्ञेयन्तु समवायिजनकं तत् ।**
**तत्रासन्नं जनकं द्वितीयमाभ्यां परं तृतीयं स्यात् ॥ १८ ॥**

**तत्रे**ति । समवायिकारणे आसन्नं प्रत्यासन्नं कारणं द्वितीयमसमवायि-

व्यापकत्वम् । तच्च तद्वन्निष्ठात्यन्ताभावप्रतियोगितानवच्छेदक-धर्मवत्त्वम् । **पूर्व**वर्त्तितेति । कार्याव्यवहितपूर्ववृत्तिजातीयत्वम् । तेनारण्यस्थ-दण्डेऽपि कारणत्वोपपत्तिः । तथा चान्यथासिद्धिशून्यत्वे सति नियतत्वे सत्यव्यवहितपूर्ववृत्तिजातीयत्वं कारणत्वमित्यर्थः । अनियत-पूर्ववर्त्तिनि रासभादावतिव्याप्तिवारणाय—**नियत**ेति । वस्तुतस्तु पञ्चमान्यथा-सिद्धेर्यथाश्रुतार्थकत्वे घटादिकं प्रति रासभादेरप्यन्यथासिद्धत्वात् कारणलक्षणे नियतपदो-पादनं व्यर्थं स्यात्, "एते पञ्चान्यथासिद्धा" इति मूल-विरोधश्च दुर्वारः स्यात् , पञ्चमान्य-थासिद्धौ सर्वासामन्यथासिद्धीनामन्तर्भावेण तद्भेदाभावात् । अतो **मकरन्द**-रीत्या पञ्चमान्यथासिद्धेर्लघुनियतपूर्ववर्त्तिसमवधाननियतत्वे तात्पर्यं कल्पनीयम् । तथा सति रासभस्य पञ्चस्वन्यथासिद्धेष्वनन्तर्भावादतिव्याप्तिस्तद्वारणाय कारणलक्षणे—नियतेति । तथा च रासभस्य घटत्वावच्छिन्नं प्रति नियतत्वाभावान्नातिव्याप्तिः । नियतपूर्ववृत्तित्व-मात्रोक्तौ दण्डत्वादावतिव्याप्तिस्तेषामपि नियतपूर्ववृत्तित्वादतः प्रथमसत्यन्तं विशेषणम् । घटं प्रति घटत्वावच्छिन्नस्यानन्यथासिद्धत्वान्नियतत्वाच्चातिव्याप्तिरत आह—**पूर्ववर्त्ति**-त्वमिति । इयं कारणताऽन्वय-व्यतिरेकगम्या लौकिकी । लोकवेदसाधारणी तु कारणता सहकारिवैकल्य-प्रयुक्त-कार्याभाववत्त्वरूपेति **उपस्कार**कृतः ॥१६॥

समवायिकारणस्वरूपमाह—**यत्**समवेतमिति । यदित्यव्ययं यस्मिन्नित्यर्थे । तथा च स्वकारणतावच्छेदकयद्धर्मविशिष्टे यद्धर्मविशिष्टं कार्यं समवायसम्बन्धेनोत्पद्यते, तद्धर्मा-वच्छिन्नं प्रति तद्धर्मावच्छिन्नं समवायिकारणमित्यर्थः । घटत्वाद्यवच्छिन्नाः घटादयो हि घटादिकारणतावच्छेदक-कपालत्वाद्यवच्छिन्ने कपालादौ समवायसम्बन्धेनोत्पद्यन्त इति भवति घटत्वाद्यवच्छिन्नं प्रति कपालत्वाद्यवच्छिन्नं समवायि-कारणम् । तेन कपालादे-र्द्रव्यत्वादिना न घटादिसमवायि-कारणत्वापत्तिः । असमवायिकारणलक्षणस्य समवायि-कारणादावतिव्याप्तिवारणायाह—**तत्रास**न्नमिति । तत्र तस्मिन् समवायिकारणे आसन्नं

**তত্র** ইত্যাদি গ্রন্থের অর্থ—সমবায়ী কারণে আসন্ন অর্থাৎ প্রত্যাসন্ন ( সম্বদ্ধ ) যে

**कारणमित्यर्थः। अत्र यद्यपि तुरीतन्तुसंयोगे पटासमवायिकारणत्वं स्यात्, वेगादीनामप्यभिघाताद्यसमवायिकारणत्वं स्यात्, एवं ज्ञानादीनामपीच्छाद्यसम-**

सम्बद्धमित्यर्थः। समवायिकारण-समवेतेऽन्यथासिद्धेऽतिव्याप्तिवारणाय—**जनक**मिति। नन्वतिव्याप्तमिदसमवायिकारण-लक्षणं, तुरीतन्तु-संयोगादीनां पटादिनिमित्तानां पटादि-समवायिकारणे तन्त्वादौ समवायेन प्रत्यासन्नत्वादित्याह—**अत्र** यद्यपीति। **तुरी** सूत्र-वेष्टिता नलिका। माकु इति वङ्गभाषा। **स्यादि**ति। असमवायिकारणलक्षणस्य तत्र विद्यमानत्वादिति भावः। न चेयमिष्टापत्तिः, तुरीतन्तुसंयोगनाशेऽपि पटनाशापत्तेः, द्व्यणुकनाशान्यथानुपपत्त्याऽसमवायिकारणनाशस्य द्रव्यनाशकत्व-स्वीकारात्। **वेगादीना**मित्यादिना स्पर्शसंग्रहः। **अभिघातादी**त्यादिना नोदनपरिग्रहः। **स्यादि**ति। अभिघातादि-समवायिकारणे प्रत्यासन्नत्वादभिघातादिजनकत्वादिति भावः। ननु वेगादीनामभिघातादिकं प्रति कुतो नासमवायि-कारणत्वमिति चेत्। न। संयोगविभागा-समवायिकारणस्यैव कर्मपदार्थत्वाद् वेगादीनां तथात्वे कर्मत्वप्रसङ्गात्। **ज्ञाना**दीत्या-दिनेच्छापरिग्रहः। **इच्छा**दीत्यादिना प्रवृत्तेः परिग्रहः। तन्तुसमवेतत्वे सति तुरी-तन्तु-

কারণ, তাহাই দ্বিতীয় অসমবায়ী কারণ। এইরূপ লক্ষণে অর্থাৎ অসমবায়ী কারণের লক্ষণ এইরূপ হইলে যদিও তুরী-তন্তুর সংযোগ পটের অসমবায়ী কারণ হইয়া পড়ে এবং বেগ অভিঘাতের ও স্পর্শ নোদনের অসমবায়ী কারণ হইয়া পড়ে। এইরূপ জ্ঞান ইচ্ছার এবং ইচ্ছা প্রবৃত্তির অসমবায়ী কারণ হইয়া

**বিবৃতি**

যাহাতে সমবেত হইয়া কার্য্য উৎপন্ন হয়, তাহাই সেই কার্য্যের সমবায়ী কারণ। সমবায়ি কারণে সম্বদ্ধ অথচ কার্যের যে জনক, তাহাকে বলে অসমবায়ী কারণ। তুরী-তন্তুর সংযোগ বস্ত্রের সমবায়ী কারণ তন্তুতে সম্বদ্ধ হইয়া বস্ত্রের কারণ হয়। এইজন্য উহা তন্তু-সংযোগের ন্যায় বস্ত্রের অসমবায়ী কারণ হইয়া পড়ে। ইহা কিন্তু স্বীকার্য্য নহে। কারণ দ্ব্যণুক নাশের অনুরোধে অসমবায়ী কারণের নাশ কার্য্যদ্রব্যের নাশক বলিয়া স্বীকৃত হওয়ায়, তুরীতন্তু-সংযোগের নাশে পটের নাশপ্রসক্ত হয়। ইহা কাহারও ইষ্ট নহে। এইরূপ বেগ অভিঘাতের (সংযোগবিশেষের) সমবায়ী কারণ লোষ্ট্র বাণাদিতে সম্বদ্ধ হইয়া অভিঘাতের জনক হওয়ায় উহাও অসমবায়ী কারণ হইয়া পড়ে। ইহা স্বীকার করিলে বেগ কর্ম্ম হইয়া যাইবে। কারণ সংযোগ ও বিভাগের অসমবায়ী কারণই কর্ম্ম। এইরূপ জ্ঞান প্রভৃতিও ইচ্ছাদির অসমবায়ী কারণ হইয়া

वायिकारणत्वं स्यात् ; तथापि पटासमवायिकारणलक्षणे तुरीतन्तुसंयोगभिन्नत्वं देयम्। तुरीतन्तुसंयोगस्तु तुरीपटसंयोगं प्रत्यसमवायिकारणं भवत्येव। एवं वेगादिकमपि वेगस्पन्दाद्यसमवायिकारणं भवत्येवेति तत्तत्कार्यासमवायिकारण-

संयोगभिन्नत्वे सति पटकारणत्वं पटासमवायिकारणत्वमिति विशिष्यैव लक्षणं कर्त्तव्य-मित्याह—**तथापीति**। तथा चासमवायिकारणस्य तत्तद्विशेषलक्षणे तत्तद्भिन्नत्वं देयमिति भावः। ननु सामान्यलक्षणे तुरीतन्तुसंयोगभिन्नत्वं कुतो न देयमित्यत आह

পড়ে, 'তথাপি পটের অসমবায়ী কারণের লক্ষণে "তুরীতন্তুসংযোগভিন্নত্বে সতি এইরূপ নিবেশ করিতে হইবে অর্থাৎ তন্তুসমবেতত্বে সতি তুরীতন্তু-সংযোগ ভিন্নত্বে সতি পটকারণত্বং পটাসমবায়িকারণত্বম্। যাহা তন্তুতে সমবেত এবং তুরীতন্তুর সংযোগ হইতে ভিন্ন অথচ পটের কারণ, তাহাই পটের অসমবায়ী কারণ—এইরূপ ভিন্ন ভিন্ন অসমবায়ী কারণের লক্ষণ বলিতে হইবে। তুরীতন্তুর সংযোগ কিন্তু তুরী-পট-সংযোগের প্রতি অসমবায়ী কারণ হয়ই। এইরূপ বেগাদিও বেগোৎপন্ন ক্রিয়াদির প্রতি অসমবায়ী কারণ হয়ই, অতএব সেই সেই কার্য্যের অসমবায়ী কারণের লক্ষণে তৎতদ্-

**বিবৃতি**

পড়ে এবং ইহা স্বীকার করিলে মহাগৌরব হইবে। কারণ আত্মার যাবতীয় বিশেষগুণের প্রতি আত্মমনঃ-সংযোগই অসমবায়ী কারণরূপে কৃপ্ত হইয়াছে। জ্ঞান প্রভৃতিকে অসমবায়ী কারণ বলিলে দ্বেষ, কৃতি প্রভৃতি বিভিন্ন কার্য্যের জন্য পৃথক্ পৃথক্ অসমবায়ী কারণ কল্পনা করিতে হইবে। এইজন্য অসমবায়ী কারণের বিশেষ লক্ষণে অর্থাৎ যে সমস্ত কারণ প্রকৃত অসমবায়ী কারণ নহে, কিন্তু অসমবায়ী কারণের সামান্য লক্ষণাক্রান্ত, সে স্থলে সেই সেই কার্য্যের অসমবায়ি কারণের লক্ষণে তৎতদ্ভিন্নত্ব নিবেশ করিতে হইবে। যেমন—বস্ত্রের অসমবায়ী কারণ তন্তু-সংযোগ, তুরীতন্তু সংযোগ নহে। অথচ তুরীতন্তু সংযোগটী অসমবায়ী কারণের সামান্য লক্ষণাক্রান্ত। সুতরাং বস্ত্রের অসমবায়ী কারণের লক্ষণে তুরীতন্তুসংযোগ-ভিন্নত্ব দিতে হইবে। এইরূপ অভিঘাতের অসমবায়ী কারণের লক্ষণে বেগভিন্নত্ব নিবেশ করিতে হইবে।' তাই বিশ্বনাথ বলিলেন—**তত্তৎকার্য্যা**সমবায়িকারণলক্ষণে তত্তদ্ভিন্নত্বং দেয়ম্—অর্থাৎ বস্ত্রের অসমবায়ী কারণের লক্ষণ হইবে—তন্তু-সমবেতত্বে সতি তুরীতন্তু-সংযোগভিন্নত্বে সতি পটকারণত্বং পটাসমবায়িকারণত্বম্। এইরূপ যে যে কার্য্যের নিমিত্তকারণ অসমবায়ী কারণের লক্ষণাক্রান্ত হইবে, সেখানে

लक्षणे तत्तद्भिन्नत्वं देयम्। आत्मविशेषगुणानान्तु कुत्राप्यसमवायिकारणत्वं नास्ति। तेन तद्भिन्नत्वं सामान्यलक्षणे देयमेव।

अत्र समवायिकारणे प्रत्यासन्नं द्विविधं कार्यैकार्थप्रत्यासत्त्या, कारणैकार्थ-प्रत्यासत्त्या च। आद्यं यथा—घटादिकं प्रति कपाल-संयोगादिकमसमवायि-

—तुरीति। असमवायि-कारणत्वं नास्तीति। नन्वस्तु ज्ञानादीनामिच्छादिकं प्रत्यसमवायि-कारणत्वमिति चेत्। न। धर्मादधर्मदुःखयोरनुत्पादादधर्माच्च धर्म-सुखयोरनुत्पत्तेरात्ममनः-संयोगस्यैव निखिलात्मविशेषगुणोत्पत्तौ सामर्थ्याभ्युपगमात्; ज्ञानादीनां पुनस्तथात्वकल्पने गौरवादिति व्योमशिवाचार्यवचनात्। ज्ञानोत्पत्तौ नान्येषामिच्छादीनामात्मविशेषगुणानामसमवायि-कारणत्वमपि त्वात्ममनःसंयोगस्यैवेतीच्छादिकं प्रति तस्यैव कारणत्वमुचितमिति न्यायमञ्जरीकृतः। कन्दलीकारा अप्येवमेवाहुः। नन्वेवमपि धर्माधर्मयोरशेषकार्योत्पत्तौ कारणत्वादात्मसमवेतत्वाच्चासमवायित्वं स्यादिति चेत्। न। विनिगमनाभावाद् धर्माधर्मयोरिच्छादिकं प्रत्यसमवायित्वानिरूपणात् असमवायि-कारणानां स्वाश्रयदेशे कार्यजनकत्वस्वाभाव्यात् धर्माधर्मयोश्च स्थानान्तरेष्वपि सुखदुःखादि-जनकत्वादन्यथा स्वर्गादिषु तदभावप्रसङ्गात्। तद्भिन्नत्वम् आत्मविशेष-गुणभिन्नत्वम्।

नन्वेवमपि घटरूपासमवायिकारणे कपालरूपेऽव्याप्तिस्तस्य रूपसमवायिकारणे घटे, प्रत्यासन्नत्वाभावादिति चेत् तत्राह—अत्रेति। असमवायिकारण-लक्षण इत्यर्थः। प्रत्यासन्नं सम्बद्धम्, सामानाधिकरण्यमिति यावत्। कार्यैकार्थेति। कार्येण सहैकस्मिन्नर्थे प्रत्यासत्तिः साक्षात् सम्बन्ध इत्यर्थः, समवाय-सम्बन्ध इति यावद्। कारणैकार्थेति। कारणेन सहैकस्मिन्नर्थे प्रत्यासत्तिः, परम्परा-सम्बन्ध इत्यर्थः, स्वसमवायि-समवेतत्वसम्बन्ध

ভিন্নত্ব নিবেশ করিতে হইবে অর্থাৎ পটকার্য্যের অসমবায়ী কারণের লক্ষণে "তুরীতন্তু-সংযোগ-ভিন্নত্বে সতি"; ঘটের অসমবায়ী কারণের লক্ষণে "চক্রকপাল-সংযোগ-ভিন্নত্বে সতি"; অভিঘাতের অসমবায়ী কারণের লক্ষণে "বেগভিন্নত্বে সতি" এইরূপ নিবেশ করিতে হইবে। জ্ঞান, ইচ্ছা প্রভৃতি আত্মার বিশেষ গুণগুলি কিন্তু কোন কার্য্যেই অসমবায়ী কারণ হয় না। এই জন্য অসমবায়ী কারণের সামান্যলক্ষণে 'তদ্ভিন্নত্ব' ( আত্মবিশেষগুণভিন্নত্ব ) নিবেশ করিতেই হইবে।

এস্থলে সমবায়ি-কারণে প্রত্যাসন্ন (সম্বদ্ধ) দুই প্রকার হয়। প্রথমটী—কার্য্যৈকার্থ-প্রত্যাসত্তি-( সমবায় সম্বন্ধ ) দ্বারা। দ্বিতীয়টী—কারণৈকার্থ-প্রত্যাসত্তি ( স্ব-সমবায়ি-

**কারণম্। তত্র কার্য্যেণ ঘটেন সহ কারণস্য কপালসংযোগস্যৈকস্মিন্ কপালে প্রত্যাসত্তিরস্তি। দ্বিতীয়ং যথা—ঘটরূপং প্রতি কপালরূপম্ অসমবায়িকারণম্। স্বগতরূপাদিকং প্রতি সমবায়িকারণং ঘটস্তেন সহ কপালরূপস্যৈকস্মিন্ কপালে প্রত্যাসত্তিরস্তি। তথা চ ক্বচিৎ সমবায়সম্বন্ধেন, ক্বচিৎ স্বসমবায়ি-সমবেতত্ব-**

ইতি যাবৎ। **আদ্যং** কার্য্যৈকার্থপ্রত্যাসত্ত্যা কারণম্। **তত্র** আদ্যোদাহরণে। **তথা** চেতি। দ্বিবিধ-প্রত্যাসত্তিবিবক্ষণে চেত্যর্থঃ। **ক্বচিৎ** দ্রব্যোৎপত্তৌ। **ক্বচিৎ** গুণোৎপত্তৌ।

সমবেতত্ব সম্বন্ধ ) দ্বারা। প্রথমটীর ( কার্য্যৈকার্থ-প্রত্যাসত্তির ) উদাহরণ এই যে—ঘটাদি কার্য্যের প্রতি কপাল-সংযোগাদি অসমবায়ী কারণ। সে স্থলে কার্য্য ঘটের সহিত অসমবায়ী কারণ কপালসংযোগের একই কপালে প্রত্যাসত্তি ( সম্বন্ধ ) আছে অর্থাৎ অসমবায়ী কারণ কপালদ্বয়-সংযোগ কার্য্যৈকার্থপ্রত্যাসত্তি বা সমবায় সম্বন্ধে একই কপালে ঘটের সহিত প্রত্যাসন্ন ( সম্বদ্ধ ) হইতেছে। দ্বিতীয়টীর উদাহরণ—ঘটের রূপের প্রতি কপালদ্বয়ের রূপ অসমবায়ী কারণ। ঘটগত রূপাদির প্রতি সমবায়ী কারণ ঘট। সেই ঘটের সহিত কপালরূপের একই কপালে প্রত্যাসত্তি ( সম্বন্ধ ) আছে অর্থাৎ ঘটরূপের অসমবায়ী কারণ কপালরূপ ঘটরূপের সমবায়ী কারণ ঘটে সাক্ষাৎ প্রত্যাসন্ন ( সম্বদ্ধ ) না হইলেও কারণৈকার্থ-প্রত্যাসত্তি বা স্বসমবায়ি সমবায় সম্বন্ধে প্রত্যাসন্ন ( সম্বদ্ধ ) হইতেছে। এইরূপ দ্বিবিধ প্রত্যাসত্তি

## বিবৃতি

সেই কার্য্যের অসমবায়ী কারণের লক্ষণে "তদ্‌ভিন্নত্ব" অর্থাৎ সেই অসমবায়ী কারণের লক্ষণাক্রান্ত নিমিত্ত কারণের ভেদ নিবেশ করিতে হইবে।

ঘটের প্রতি কপাল সমবায়ি কারণ। ঐ কপালে ঘট সমবায় সম্বন্ধে এবং কপাল তাদাত্ম্য সম্বন্ধে ও দণ্ড স্বজন্যভ্রমিমত্তা সম্বন্ধে থাকিয়া কার্য্য ঘটের সহিত সমানাধিকরণ হয়। এইরূপ অসমবায়ী কারণ কপাল সংযোগ ও ঘট উভয়ে কপালে থাকিয়া সমানাধিকরণ হয়। তাই উহাদের কার্য্যকারণভাব হইয়া থাকে। কার্য্য ও কারণ সমানাধিকরণ ( এক অধিকরণে অবস্থিত ) না হইলে উভয়ের কার্য্য-কারণভাব হয় না। কিন্তু ঘটরূপের অসমবায়ী কারণ কপালরূপ ঘটরূপের সমবায়ী কারণ ঘটে বা বস্ত্ররূপের অসমবায়ী কারণ তন্তুরূপ বস্ত্রে সম্বদ্ধ নহে বলিয়া সমানাধিকরণ নহে। সুতরাং উহারা অসমবায়ী কারণ হয় কিরূপে? এই আশঙ্কায় বিশ্বনাথ বলিলেন—**সমবায়ি-কারণে** প্রত্যাসন্নং দ্বিবিধম্।

**सम्बन्धेनेति फलितोऽर्थः। इत्थञ्च कार्यैकार्थ-कारणैकार्थान्यतरप्रत्यासत्त्या समवायिकारणे प्रत्यासन्नं कारणं ज्ञानादिभिन्नम् असमवायिकारणमिति सामान्य-**

**स्वसम**वायीति। स्वम् असमवायिकारणं कपालरूपम्, तत्समवायीत्यर्थः। **फलितोऽर्थ** इति। द्विविधप्रत्यासत्योरिति शेषः। किरणावलीप्रकाशमनुस्मरन्नसमवायिकारण-लक्षणस्य निष्कर्षमाह—**इत्थं** चेति। तथा च समवाय-स्वसमवायि-समवेतत्वान्यतर-सम्बन्धेन समवायिकारणे प्रत्यासन्नत्वे सत्यात्मविशेष-गुणान्यत्वे सति कारणत्वमसमवायि-कारणत्वमिति सामान्यलक्षणं पर्यवसितम्। निमित्तकारणलक्षणमाह—**आभ्या**मिति। **समवायि**कारणासमवायिकारणाभ्यामित्यर्थः। भावप्रधानोऽयं निर्देशः। समवायि-कारणत्वासमवायिकारणत्वाभ्यामिति यावत्। **कारणं** कारणत्वम्। तेन ध्वंसनिमित्त-कारणे मुद्गरादौ नाव्याप्तिः, मुद्गरादिनिष्ठनिमित्ततायां तयोर्भेदसत्त्वादिति भावः।

**इदमत्रावधेय**म्—कारणं तावद् द्विविधं—फलोपहितं स्वरूपयोग्यं च। यत्कारणा-व्यवहितोत्तरक्षणे कार्योत्पत्तिस्तत् फलोपहितं कारणम्। तच्चोपधायकशब्देनापि व्यवह्रियते। **फलोपहितत्वम्**—अव्यवहितपूर्वत्वसम्बन्धेन फलविशिष्टत्वम्। **स्वरूप-योग्यत्वं**—कारणतावच्छेदकधर्मवत्त्वम्। अत एव घटं प्रत्यरण्यस्थ-दण्डानां स्वरूपयोग्य-

কথিত হওয়ায় কোন স্থলে সমবায় সম্বন্ধে, কোন স্থলে বা স্বসমবায়িসমবেতত্ব সম্বন্ধে [ অসমবায়ী কারণ সমবায়ি কারণে প্রত্যাসন্ন অর্থাৎ সম্বদ্ধ হইয়া থাকে ]—ইহাই দ্বিবিধ প্রত্যাসত্তি কথার ফলিতার্থ। এইরূপে কার্য্যৈকার্থ প্রত্যাসত্তি ( সমবায় ) এবং কারণৈকার্থ-প্রত্যাসত্তি (স্বসমবায়ি-সমবায়)—এতদন্যতর সম্বন্ধে সমবায়ী কারণে সম্বদ্ধ, জ্ঞানাদি ভিন্ন কারণকে অসমবায়ী কারণ বলে, ইহাই [ অসমবায়ী কারণের ]

**বিবৃতি**

দ্রব্যের উৎপত্তি স্থলে অসমবায়ী কারণ কার্য্যৈকার্থ প্রত্যাসত্তি দ্বারা ( সমবায় সম্বন্ধে ) এবং গুণের উৎপত্তি স্থলে কারণৈকার্থপ্রত্যাসত্তি দ্বারা ( স্বসমবায়ি-সমবেতত্ব সম্বন্ধে ) সমবায়ী কারণে সম্বদ্ধ হইয়া কার্য্যের জনক হয়। কপালের রূপ—ঘটরূপের সমবায়ী কারণ ঘটে স্বাশ্রয়-সমবেতত্ব সম্বন্ধে সম্বদ্ধ হইয়া ঘটরূপের জনক হইয়াছে। এস্থলে স্বশব্দের অর্থ—অসমবায়ী কারণ কপালরূপ প্রভৃতি। কপালরূপের সমবায়ী কারণ কপালে ঘট সমবেত হওয়ায় উহা স্বাশ্রয়-সমবেত হইয়াছে। এইজন্য কপালরূপ স্বাশ্রয়-সমবেতত্ব সম্বন্ধে ঘটেই সম্বদ্ধ হয়। তাই বিশ্বনাথ বলিলেন—**ক্বচিৎ সমবায়সম্বন্ধেন** ইত্যাদি।

পক্ষে ব্যাপ্যের জ্ঞান হইলে ব্যাপক সাধ্যের অনুমিতি হয়। যেখানে একটি সাধ্যের একাধিক ব্যাপ্য হেতু, সেখানে যে কোন একটি ব্যাপ্যের জ্ঞান হইলে বা কেবল ব্যাপ্যবান্ এইরূপ জ্ঞান হইলে অনুমিতি জন্মে। "পর্বতো বহ্নিমান্" এই অনুমিতিস্থলে সাধ্য বহ্নির ব্যাপ্য হেতু তিনটী—ধুম, আলোক ও ভস্ম। এই তিনটী ব্যাপ্য হেতুর যে কোন একটির জ্ঞান পক্ষে হইলেই বহ্নির অনুমিতি হয়। পরন্তু যদি কাহারও ব্যাপ্য বস্তুর সন্দেহ কালে অর্থাৎ এই বহ্নিব্যাপ্যটি আলোক কি ধুম এইরূপ সন্দেহ সময়ে "পর্বতো বহ্নিব্যাপ্যবান্" এইমাত্র জ্ঞান হয়, পর্বতো ধুমবান্, আলোকবান্ বা ভস্মবান্—এইরূপ জ্ঞান না হয়, তবে তাহার কেবলমাত্র এই ব্যাপ্যবান্ জ্ঞান হইতে অনুমিতি হয়। এস্থলে সামান্যভাবে বহ্নিব্যাপ্যের নির্ণয় হইলেও ব্যাপ্যবিশেষ ধুম, আলোক বা ভস্মের নির্ণয় না হওয়ায় ব্যাপ্যতাবচ্ছেদক ধুমত্ব, আলোকত্ব বা ভস্মত্বের নিশ্চয় হয় না। অতএব এস্থলে বহ্নিব্যাপ্যত্ব-প্রকারক পক্ষধর্মতার জ্ঞান হইলেও ব্যাপ্যতাবচ্ছদক ধুমত্বাদি-প্রকারক পক্ষধর্মতার জ্ঞান হয় নাই। এই জ্ঞান বিনাই যখন ব্যাপ্যবান্ জ্ঞান হইতে অনুমিতি হয়, তখন ব্যাপ্যতাবচ্ছেদক-প্রকারক পক্ষধর্মতার জ্ঞান অনুমিতির হেতু নহে। বিশেষ, ব্যাপ্যতাবচ্ছেদক-প্রকারক পক্ষধর্মতার জ্ঞান অপেক্ষা ব্যাপ্তি-প্রকারক পক্ষধর্মতার জ্ঞান †† শরীরকৃত লঘু। অতএব উহাই অনুমিতির হেতু ; ব্যাপ্যতাবচ্ছেদক-প্রকারক পক্ষধর্মতার জ্ঞান অনুমিতির হেতু নহে। এই অভিপ্রায়ে বলিলেন—**ব্যাপ্তি-প্রকারক-পক্ষধর্মতাজ্ঞানত্বেন হেতুত্বম্।**

আরও কথা, ব্যাপ্যতাবচ্ছেদক-প্রকারক পক্ষধর্মতার জ্ঞান অনুমিতির হেতু হইলে কেবল "ধুমবান্ পর্বত" এই জ্ঞান হইতে অনুমিতির আপত্তি হইবে। কারণ 'ধুমবান্ পর্বত' এই জ্ঞানে পর্বতে ধুম এবং ধুমে ধুমত্ব প্রকার হইয়াছে, ধুম ব্যাপ্য বলিয়া ধুমত্ব ব্যাপ্যতাবচ্ছেদক হইয়াছে। অনুমিতির পূর্বে এই ব্যাপ্যতাবচ্ছেদক ধুমত্বকে প্রকার করিয়া পক্ষধর্মতার জ্ঞান হইয়াছে। সুতরাং 'ধুমবান্ পর্বত' এই জ্ঞানটী ব্যাপ্যতাবচ্ছেদক-প্রকারক জ্ঞান হওয়ায় তাহা হইতে অনুমিতি হইয়া

†† ব্যাপ্তিপ্রকারক পক্ষধর্মতাজ্ঞান বা পরামর্শ জ্ঞানের আকার হইতেছে—পর্বতো বহ্নিব্যাপ্য-ধূমবান্। এই জ্ঞানে বিশেষ্য হইতেছে পর্বত। পর্বতে প্রকার বা বিশেষণ হইতেছে ধূম। ঐ ধূমে প্রকার হইতেছে বহ্নিব্যাপ্তি। পক্ষধর্মতাজ্ঞানের প্রকারাংশে বহ্নিব্যাপ্তি প্রকার হইয়া ভাসমান হইয়াছে বলিয়া ঐ পক্ষধর্মতা জ্ঞানকে ব্যাপ্তিপ্রকারক পক্ষধর্মতাজ্ঞান বলে। পক্ষধর্মতাজ্ঞানের প্রকারাংশে ব্যাপ্তি প্রকার না হইলে উহা পক্ষধর্মতাজ্ঞান বলিয়া কথিত হয়। পক্ষধর্মতাজ্ঞান ও ব্যাপ্তিপ্রকারক পক্ষধর্মতাজ্ঞানের মধ্যে ইহাই প্রভেদ।

च्छेदकप्रकारक-पक्षधर्मताज्ञानस्य हेतुत्वमिति वाच्यम्। चैत्रस्य व्याप्तिग्रहे मैत्रस्य पक्षधर्मताज्ञानादनुमित्यापत्तेः। यदि तु तत्पुरुषीय-गृह्यमाण-व्याप्यतावच्छेदक-प्रकारकं तत्पुरुषीय-पक्षधर्मताज्ञानं तत्पुरुषीयानुमितौ हेतुरुच्यते, तदाऽनन्तकार्य-कारणभावः। मन्मते तु समवायसम्बन्धेन व्याप्तिप्रकारक-पक्षधर्मताज्ञानं समवाय-

भावः। **अनुमित्यापत्ते**रिति। चैत्रस्य वह्निव्याप्यो धूम इति व्याप्तिज्ञाने व्याप्यता-वच्छेदकरूपेण धूमत्वस्य भासमानत्वात्, मैत्रस्य धूमवान् पर्वत इति पक्षधर्मताज्ञाने व्याप्यतावच्छेदकरूपेण चैत्रगृहीतस्य धूमत्वस्य प्रकाराद् गृह्यमाणव्याप्यतावच्छेदक-प्रकारक-पक्षधर्मताज्ञान-सत्त्वेन मैत्रस्यानुमितिर्दुर्वारेति भावः। **अनन्त**कार्यकारणभावेति। चैत्र-मैत्रादि-पुरुषाणामानन्त्यादनन्त-कार्यकारणभाव इति भावः। ननु तत्पुरुषीय-

প্রকারক পক্ষধর্ম্মতার জ্ঞান [অনুমিতির] হেতু—ইহা বলিতে পার না। কারণ চৈত্রের ব্যাপ্তিজ্ঞান হইলে, মৈত্রের পক্ষধর্ম্মতাজ্ঞান হইতে অনুমিতির আপত্তি হইবে। পরন্তু যদি তৎপুরুষীয় অনুমিতিতে তৎপুরুষীয় গৃহ্যমাণ-ব্যাপ্যতাবচ্ছেদক-প্রকারক তৎপুরুষীয় পক্ষধর্ম্মতাজ্ঞান হেতু অর্থাৎ যে পুরুষের অনুমিতি হইবে, সেই পুরুষের জ্ঞায়মান ব্যাপ্যতাবচ্ছেদক-প্রকারক-পক্ষধর্ম্মতার জ্ঞান সেই পুরুষের অনুমিতিতে হেতু—ইহা বল। তবে অনন্ত কার্য্যকারণভাব অর্থাৎ প্রতি পুরুষের অনুমিতির জন্য

### বিবৃতি

যাইবে। কিন্তু কেবল 'ধূমবান্ পর্বত' এই জ্ঞান হইতে কাহার অনুমিতি হয় না। অতএব ব্যাপ্যতাবচ্ছেদক-প্রকারক পক্ষধর্মতার জ্ঞান অনুমিতির হেতু নহে।

যদি বল, ধূম প্রভৃতি ব্যাপ্যতাবচ্ছেদকরূপে গৃহ্যমাণ (বর্তমান জ্ঞানের বিষয়) হইলে তবেই তাহা হইতে অনুমিতি হয়, নচেৎ হয় না। সুতরাং গৃহ্যমাণ ব্যাপ্যতাবচ্ছেদক-প্রকারক পক্ষধর্মতার জ্ঞানই অনুমিতির হেতু; কেবল ব্যাপ্যতা-বচ্ছেদক-প্রকারক পক্ষধর্মতার জ্ঞান অনুমিতির হেতু নহে। যেখানে কেবল ধূমবান্ পর্বত বলিয়া জ্ঞান হইয়াছে, সেখানে ঐ পক্ষধর্মতাজ্ঞানটী ব্যাপ্যতাবচ্ছেদক-প্রকারক জ্ঞান হইলেও গৃহ্যমাণ ব্যাপ্যতাবচ্ছেদক-প্রকারক জ্ঞান নহে। কারণ "ধূমো ব্যাপ্যঃ" এইরূপ জ্ঞান তখন না হওয়ায় ধূমত্ব ব্যাপ্যতাবচ্ছেদকরূপে গৃহ্যমাণ হয় নাই। অতএব কেবল 'ধূমবান্ পর্বত" এইরূপ জ্ঞান হইতে অনুমিতির আপত্তি সঙ্গত নহে।

তাহা হইলে বলিব—চৈত্রের "ধূমো বহ্নিব্যাপ্যঃ" এইরূপ ব্যাপ্তিজ্ঞানকালে মৈত্রের কেবল "ধূমবান্ পর্বত" এইরূপ পক্ষধর্মতাজ্ঞান হইতে অনুমিতি হইয়া যাইবে।

सम्बन्धेनाऽनुमितिं जनयतीति नाऽनन्तकार्यकारणभावः। यदि तु व्याप्तिप्रकारक-ज्ञानं पक्षधर्मताज्ञानञ्च स्वतन्त्रं कारणमित्युच्यते, तदा कार्यकारणभावद्वयम्,

गृह्यमाणव्याप्यतावच्छेदकप्रकारक-पक्षधर्मताज्ञानमनुमितिकारणं न ब्रूमः, किन्तु व्याप्तिज्ञानं पक्षधर्मताज्ञानञ्च स्वतन्त्रं कारणं ब्रूमः। अतो न तत्पुरुषीयत्वनिवेशप्रयुक्तगौरवं, न वा चैत्रस्य व्याप्तिग्रहे मैत्रस्य पक्षधर्मताज्ञानादनुमित्यापत्तिः, मैत्रस्य पक्षधर्मताज्ञानसत्त्वेऽपि स्वतन्त्रकारणस्य-व्याप्तिज्ञानस्याभावादिति चेत्, तत्राह—**तदेति**। **कार्यकारणभावद्वय-मिति**। अनुमितिं प्रति व्याप्तिप्रकारकज्ञानस्य पक्षधर्मताज्ञानस्य च स्वतन्त्रस्य हेतुताभ्युपग-

পৃথক্ পৃথক্ কার্য্যকারণভাব কল্পনা করিতে হইবে। আমার মতে কিন্তু সমবায় সম্বন্ধে ব্যাপ্তিপ্রকারক-পক্ষধর্ম্মতার জ্ঞান সমবায় সম্বন্ধে অনুমিতি উৎপন্ন করে—এইজন্য অনন্ত কার্য্যকারণভাব নাই। পরন্তু যদি [ "বহ্নিব্যাপ্য ধূম"—এইরূপ ] ব্যাপ্তিপ্রকারক জ্ঞান এবং [ "ধূমবান্ পর্ব্বত"—এইরূপ ] পক্ষধর্ম্মতাজ্ঞান [ অনুমিতির প্রতি ] পৃথক্ পৃথক্ কারণ—এই বল, তবে দুইটী কার্য্য-কারণভাব হইবে এবং 'ব্যহ্নিব্যাপ্য ধূম' ও

**বিবৃতি**

কারণ এস্থলে চৈত্রের নিকট ধূমত্বটী ব্যাপ্যতাবচ্ছেদক বলিয়া গৃহ্যমাণ হইতেছে। ঐ গৃহ্যমাণ ব্যাপ্যতাবচ্ছেদক ধূমত্বটী মৈত্রের নিকট পক্ষধর্মতাজ্ঞানে প্রকার হইয়াছে। সুতরাং মৈত্রের গৃহ্যমাণ ব্যাপ্যতাবচ্ছেদক প্রকারক পক্ষধর্মতাজ্ঞান হইয়াছে।

যদি বল, যাহার ধূমত্ব প্রভৃতি ব্যাপ্যতাবচ্ছেদকরূপে গৃহ্যমাণ হইবে, তাহারই পক্ষ-ধর্মতাজ্ঞানে সেই গৃহ্যমাণ ব্যাপ্যতাবচ্ছেদক যদি প্রকার হয়, তবে তাহার সেই গৃহ্যমাণ ব্যাপ্যতাবচ্ছেদক-প্রকারক পক্ষধর্মতার জ্ঞান তাহার অনুমিতিতেই হেতু, অন্য পুরুষের অনুমিতিতিতে হেতু নহে। চৈত্রের 'ধূমো বহ্নিব্যাপ্য' এই জ্ঞানে ধূমত্ব ব্যাপ্যতা-বচ্ছেদকরূপে গৃহ্যমাণ হইয়াছে বটে, কিন্তু তাহার পক্ষধর্মতাজ্ঞান হয় নাই বলিয়া তাহার গৃহ্যমাণ ব্যাপ্যতাবচ্ছেদক-প্রকারক পক্ষধর্মতার জ্ঞান হয় নাই। এজন্য তাহার অনুমিতি হইতে পারে না। মৈত্রের পক্ষধর্মতা জ্ঞান হইয়াছে এবং সেই পক্ষতাধর্মতা-জ্ঞানে ধূমত্ব প্রকারও হইয়াছে, কিন্তু তাহার "ধূমো বহ্নিব্যাপ্যঃ" এইরূপ জ্ঞান না হওয়ায় ধূমত্ব ব্যাপ্যতাবচ্ছেদকরূপে গৃহ্যমাণ হয় নাই। সুতরাং তাহারও গৃহ্যমাণ ব্যাপ্যতাবচ্ছেদক প্রকারক পক্ষধর্মতার জ্ঞান না হওয়ায় অনুমিতির আপত্তি হইতে পারে না। তাহা হইলে বলিব—এইরূপ কার্য্যকারণভাব কল্পনা করিলে গৌরব হইবে। প্রতি পুরুষের অনুমিতির জন্য প্রতি পুরুষের গৃহ্যমাণ ব্যাপ্যতাবচ্ছেদক-

**বিবৃতি**

প্রকারক পক্ষধর্মতার জ্ঞানকে তাহার অনুমিতির হেতু বলিলে রাম, শ্যাম প্রভৃতি পুরুষ অসংখ্য বলিয়া অসংখ্য কার্য্যকারণভাব স্বীকার করিতে হইবে। তাহাতে মহা-গৌরব। আমাদের নৈয়ায়িকের মতে সমবায় সম্বন্ধে অনুমিতির প্রতি সমবায় সম্বন্ধে ব্যাপ্তি-প্রকারক পক্ষধর্মতার জ্ঞান কারণ—এই একটিই কার্য্যকারণভাব কল্পিত হইয়াছে। ব্যাপ্তিপ্রকারক পক্ষধর্মতার জ্ঞান যেখানেই সমবায় সম্বন্ধে উৎপন্ন হইবে, সেখানেই উহা অনুমিতি জন্মায়, অন্যত্র জন্মায় না। সুতরাং নৈয়ায়িক মতে কোন গৌরব নাই। এই অভিপ্রায় প্রকাশ করিতে বলিলেন—**নানন্তকার্য্যকারণভাবঃ।**

ব্যাপ্তিপ্রকারক পক্ষধর্মতা জ্ঞানকে কারণ না বলিয়া তাহাকে দুই ভাগে ভাগ করিয়া যদি ব্যাপ্তি প্রকারক-জ্ঞান এবং পক্ষধর্মতা-জ্ঞানকে পৃথক্ পৃথক্ কারণ বলা হয়, তবে একই অনুমিতির প্রতি পৃথক্ পৃথক্ দুইটী কারণ হওয়ায় দুইটী কার্য্যকারণ-ভাব স্বীকার করিতে হয়। একটী কার্য্যকারণভাবের দ্বারা কার্য্যের উৎপত্তি নির্বাহ হইলে দুইটী কার্য্যকারণভাবের কল্পনা গৌরবকর। সুতরাং উহা ত্যাজ্য। আরও কথা, যদি কাহারও "ধুমো বহ্নিব্যাপ্যঃ" এইরূপ ব্যাপ্তি-প্রকারক জ্ঞান এবং "আলোকবান্ পর্বতঃ" এইরূপ পক্ষধর্মতার জ্ঞান হয়, তবে তাহার এই দুইটী জ্ঞান হইতে অনুমিতি হইয়া যাউক, যেহেতু তাহার ব্যাপ্তিপ্রকারক জ্ঞান এবং পক্ষধর্মতার জ্ঞান হইয়াছে। কিন্তু এই জাতীয় দুইটী জ্ঞান হইতে কাহারও অনুমিতি হয় না। পক্ষে যে হেতুর জ্ঞান হয়, সেই হেতুতে ব্যাপ্তি প্রকারক জ্ঞানই অনুমিতির কারণ। এস্থলে পক্ষে আলোকরূপ হেতুর জ্ঞান হইলেও তাহাতে ব্যাপ্তি প্রকারক জ্ঞান হয় নাই; ধুম হেতুতেই উহা হইয়াছে। অতএব এইরূপ জ্ঞান হইতে অনুমিতি হইতে পারে না। অথচ অনুমিতির আপত্তি হইতেছে। পরন্তু ব্যাপ্তিপ্রকারক পক্ষধর্মতাজ্ঞানকে অনুমিতির কারণ বলিলে এরূপ আপত্তি হয় না। কারণ তাহার ভিন্ন ভিন্ন হেতুকে ধরিয়া ব্যাপ্তিপ্রকারকজ্ঞান এবং পক্ষধর্মতার জ্ঞান হইলেও এক হেতুকে ধরিয়া ব্যাপ্তি-প্রকারক পক্ষধর্মতার জ্ঞান হয় নাই। অতএব ব্যাপ্তিপ্রকারক-জ্ঞান এবং পক্ষধর্মতার জ্ঞানকে পৃথক্ পৃথক্ কারণ বলা যায় না। সুতরাং ব্যাপ্তিপ্রকারক পক্ষধর্মতার জ্ঞানই অনুমিতির হেতু। পূর্বোক্ত যুক্তিদ্বারা পরামর্শের অনুমিতি হেতুত্ব সিদ্ধ হওয়ায় বুঝিতে হইবে—অনুমিতিরূপ কার্য্য যখন হইতেছে, তখন তাহার কারণ অবশ্যই আছে। সুতরাং যে স্থলে পূর্বোক্ত দুইটী জ্ঞান হইতে অনুমিতি হইতেছে বলিয়া মনে হইতেছে; প্রকৃতপক্ষে সেস্থলেও অনুমিতির তৃতীয় হেতু পরামর্শ আছে, ইহা স্বীকার করিতে হইবে। ইহা প্রকাশ করিতে বলিলেন—**তত্রাপি বিশিষ্টজ্ঞানং কল্পনীয়ম্।**

**वह्निव्याप्यो धूमः, आलोकवान् पर्वत इति ज्ञानादप्यनुमितिः स्यादिति। इत्थञ्च यत्र ज्ञानद्वयं, तत्रापि विशिष्टज्ञानं कल्पनीयं, फलमुखगौरवस्याऽदोषत्वादिति ॥**

र्मादिति भावः। ननु नैयायिकमतेऽपि व्याप्तिप्रकारकपक्षधर्मताज्ञानत्वेन पक्षधर्मताविषयक-व्याप्तिप्रकारकज्ञानत्वेन वा हेतुतेति विनिगमनाविरहाद् हेतुताद्वयमतो दोषान्तरमाह— **वह्निव्याप्य** इति। **अनुमितिः** स्यादिति। व्याप्तिज्ञान-पक्षधर्मताज्ञानयोः सत्त्वादिति भावः। नैयायिकमते तु व्याप्तिप्रकारता-निरूपित-हेतुप्रकारतानिरूपित-पक्षविशेष्यता-शालि-ज्ञानत्वेन हेतुत्वस्य विवक्षणाद् "वह्निव्याप्यो धूमः", आलोकवान् पर्वत" इति ज्ञानाद् "धूमो वह्निव्याप्यः," "धूमवान् पर्वत" इति ज्ञानाद्वा नानुमित्यापत्तिस्तत्र व्याप्तिप्रकारता-निरूपित-धूमविशेष्यतायाः पर्वतविशेष्यतानिरूपितप्रकारतानात्मकत्वादिति ध्येयम्। ननु ज्ञानद्वयादनुमितिस्थले परामर्शरूप-विशिष्टवैशिष्ट्यज्ञान-कल्पने न्यायमते कल्पना-गौरवमत आह—**इत्थं चे**ति। विशिष्टज्ञानकारणताया आवश्यकत्वे चेत्यर्थः। **ज्ञानद्वयम्**—धूमवान् पर्वत इत्याकारकं पक्षधर्मताज्ञानं, धूमो वह्निव्याप्य इत्याकारकं व्याप्तिज्ञानञ्च। **विशिष्ट**ज्ञानं—वह्निव्याप्यधूमवान् पर्वत इत्याद्याकारकं परामर्श-रूप-विशिष्टज्ञानम्। **फल**मुखगौरवस्येति। फलं कार्यकारणभावनिश्चयः, तन्मुखं तदधीनं, गौरवं गौरवज्ञानमित्यर्थः। अनुमितिमात्रं प्रति व्याप्तिविशिष्टवैशिष्ट्या-वगाहिज्ञानं कारणमित्येवंरूपेण परामर्शात्मक-विशिष्टज्ञानस्य कारणत्वनिश्चये सत्येव कार्यलिङ्गेन तत्तदनुमित्यव्यवहितपूर्ववर्त्ति-गौरवाश्रय-विशिष्टज्ञानरूप-परामर्शनिश्चयस्ततो विशिष्टज्ञाननिष्ठगौरवनिश्चयस्ततः कारणताविरोध इत्येवंक्रमेण प्रतिवध्यप्रतिबन्धकभावो भवेत्। न च तथा, कार्यकारणभावनिश्चयात् पूर्वं गौरवज्ञानाभावात्, कार्यकारणभाव-निश्चयोत्तरमुत्पन्नस्य गौरवज्ञानस्य पूर्वोत्पन्नकारणताग्रहप्रतिबन्धकत्वायोगादिति भावः। **अदोषत्वात्**—अप्रतिबन्धकत्वात्।

'আলোকবান্ পর্ব্বত'—এই জ্ঞান হইতেও অনুমিতির আপত্তি হইবে। [ কারণ সে স্থলে ব্যাপ্তিপ্রকারক জ্ঞান এবং পক্ষধর্ম্মতা জ্ঞান দুইই আছে ]। সুতরাং যেখানে অর্থাৎ যে অনুমিতি স্থলে এইরূপ জ্ঞানদ্বয় (ব্যাপ্তিপ্রকারক জ্ঞান ও পক্ষ ধর্ম্মতার জ্ঞান) হইবে, ফলমুখ গৌরব দোষাবহ না হওয়ায় অর্থাৎ কার্য্য-কারণভাব-জ্ঞানের পরে গৌরবের জ্ঞান কার্য্যকারণভাবের প্রতিবন্ধক না হওয়ায় সেখানেও বিশিষ্ট জ্ঞান ( বহ্নিব্যাপ্য-ধূমবান্ পর্ব্বত—এইরূপ পরামর্শজ্ঞান ) কল্পনা করিতে হইবে।

[ व्याप्तिस्तु साध्याभाववदवृत्तित्वं प्रकीर्त्तितम् । ]
व्याप्तिः साध्यवदन्यस्मिन्नसम्बन्ध उदाहृतः ॥६८॥

व्याप्यो नाम व्याप्त्याश्रयः। तत्र व्याप्तिः केत्यत आह—**व्याप्तिरिति**। **साध्यवदन्यस्मिन्निति**। वह्निमान् धूमादित्यादौ साध्यो वह्निः, साध्यवान् महानसादिः, तदन्यो जल-ह्रदादिः, तदवृत्तित्वं धूमस्येति लक्षण-समन्वयः। धूमवान् वह्नेरित्यादौ साध्यवदन्यस्मिंस्तप्तायःपिण्डादौ वह्नेः सत्त्वान्नातिव्याप्तिः। अत्र येन सम्बन्धेन साध्यं, तेनैव सम्बन्धेन साध्यवान् बोध्यः। अन्यथा समवायसम्बन्धेन

व्याप्तिनिरूपणे सङ्गतिमाह—**व्याप्य** इति। **तत्रे**ति। घटकत्वं सप्तम्यर्थः। तथा च व्याप्यघटकीभूता व्याप्तिः केत्यर्थः। मूले **साध्यवद**न्यस्मिन्निति। साध्यवदन्यो नाम साध्यवत्प्रतियोगिकभेदवान्। निरूपितत्वं सप्तम्यर्थः। असम्बन्धश्चावृत्तित्वं, वृत्तित्वाभाव इति यावत्। **एवं च** साध्यवत् प्रतियोगिकभेदवन्निरूपित-वृत्तित्वाभावो व्याप्तिरिति लक्षणं फलितम्। निरुक्तव्याप्तिलक्षणस्य समन्वयं दर्शयितुमुदाहरणमाह—**वह्निमा**निति। अतिव्याप्तिं परिहरति—**धूमवान्** वह्नेरिति। अत्र साध्यो धूमः, साध्यवान् महानसादिस्तदन्योऽयोगोलकादिस्तत्र वह्नेः सत्त्वात् तन्निरूपितवृत्तित्वमेव वह्नौ वर्त्तते, नावृत्तित्वमिति नातिव्याप्तिरिति भावः। नन्वेवमपि वह्निमान् धूमादित्यादावव्याप्तिः, समवायसम्बन्धेन वह्निमान् वह्नेरवयवस्तद्भिन्नो महानसादिस्तत्र धूमहेतोर्वृत्तित्वेनाऽवृत्तित्वाभावादत आह—**अत्रे**ति। **येन** सम्बन्धेन साध्यमिति। यत्सम्बन्धावच्छिन्न-साध्यतेत्यर्थः।

ব্যাপ্য হইতেছে ব্যাপ্তির আশ্রয়। সেস্থলে ব্যাপ্তিটী কি ? এই আশঙ্কায় **ব্যাপ্তিঃ** [ ইত্যাদি গ্রন্থে ব্যাপ্তি ] বলিতেছেন। **সাধ্যবদন্যস্মিন্** এই গ্রন্থের দ্বারা লক্ষ্যে ব্যাপ্তি লক্ষণের সঙ্গতি দেখাইতেছেন। 'বহ্নিমান্ ধূমাৎ' প্রভৃতি স্থলে সাধ্য হইতেছে বহ্নি, সাধ্যবান্ হইতেছে মহানস, গোষ্ঠ, চত্বর প্রভৃতি, তদ্ভিন্ন অর্থাৎ সাধ্যবদ্ভিন্ন হইতেছে—জল-হ্রদ প্রভৃতি, তাহার অবৃত্তিত্ব ধূমের আছে অর্থাৎ সাধ্যবদ্ভিন্ন জল-হ্রদাদিতে ধূম না থাকায় জল-হ্রদাদি-নিরূপিত বৃত্তিত্ব ( আধেয়ত্ব ) ধূমে নাই। এই প্রকারেই [ ধূমে ব্যাপ্তি ] লক্ষণের সঙ্গতি করিতে হয়। 'ধূমবান্ বহ্নেঃ' প্রভৃতি স্থলে সাধ্যবদ্-ভিন্ন উত্তপ্ত লৌহপিণ্ড প্রভৃতিতে বহ্নি [ রূপ হেতু ] থাকায় [ বহ্নিতে সাধ্যবদন্য-নিরূপিত বৃত্তিত্ব থাকে, বৃত্তিত্বের অভাব না থাকায় ] অতিব্যাপ্তি হইল না। এই ব্যাপ্তি-লক্ষণে যে সম্বন্ধে সাধ্য, সেই সম্বন্ধে সাধ্যবান্ ( সাধ্যাধিকরণ ) বুঝিতে

## বিবৃতি

গঙ্গেশোপাধ্যায় চিন্তামণি গ্রন্থের অনুমান চিন্তামণিতে ভিন্ন ভিন্ন আচার্য্য কৃত ব্যাপ্তির্র পাঁচটী লক্ষণ প্রদর্শন করিয়া খণ্ডন করিয়াছেন। অনুমান চিন্তামণির যে অংশে এই খণ্ডনীয় পাঁচটী লক্ষণ আছে, তাহাই "ব্যাপ্তিপঞ্চক" নামে প্রসিদ্ধ। খণ্ডনীয় সেই পাঁচটী লক্ষণের প্রথম লক্ষণ হইতেছে—সাধ্যাভাববদবৃত্তিত্বম্। কোন কোন ভাষা-পরিচ্ছেদের কারিকায় প্রথম লক্ষণের উল্লেখ থাকিলেও মুক্তাবলীকার উহার ব্যাখ্যা করেন নাই। পাঠকগণের জ্ঞানের জন্য এস্থলে তাহার বঙ্গানুবাদ প্রদত্ত হইল।

অনুমিতি জ্ঞানের বিধেয় বিষয়কে সাধ্য বলে। এই সাধ্যের অভাবই সাধ্যাভাব। যেখানে যাহা সাধ্য হইবে, তাহার অভাবকেই সাধ্যাভাবশব্দে বুঝিতে হইবে। সাধ্যাভাবশব্দের উত্তর অস্ত্যর্থে মতুব্ প্রত্যয় করিয়া সাধ্যাভাববৎ পদ নিষ্পন্ন হওয়ায় উহার অর্থ হয়—সাধ্যাভাবের অধিকরণ। অভাবার্থক নঞ্ পদের সহিত বৃত্তিত্বের সমাস হইয়া অবৃত্তিত্ব পদ নিষ্পন্ন হওয়ায় উহার অর্থ হয়—বৃত্তিত্বাভাব। বৃত্তিত্বশব্দের অর্থ—আধেয়ত্ব। বিশেষণত্বটী যেমন বিশেষ্যের দ্বারা নিরূপিত হয়, বিশেষ্য দ্বারা যেমন বিশেষণকে জানা যায়, তদ্রূপ অধিকরণের দ্বারা বৃত্তিত্ব বা আধেয়ত্ব নিরূপিত হয়, অধিকরণের দ্বারাই বৃত্তিত্বকে জানা যায়। এজন্য বৃত্তিত্বটী অধিকরণ-নিরূপিত। সুতরাং সাধ্যাভাববদবৃত্তিত্ব পদের অর্থ হয়—সাধ্যাভাবাধিকরণ-নিরূপিত বৃত্তিত্বাভাব। হেতুগত এই বৃত্তিত্বাভাবই হইতেছে সাধ্যের ব্যাপ্তি। যেমন "পর্বতো বহ্নিমান্" এই অনুমিতি স্থলে সাধ্য হইতেছে বহ্নি। সাধ্যাভাব হইতেছে বহ্ন্যভাব। সাধ্যাভাবের অর্থাৎ বহ্ন্যভাবের অধিকরণ হইতেছে জলহ্রদ প্রভৃতি। সাধ্যাভাবের অধিকরণ জলহ্রদ প্রভৃতিতে যে সমস্ত মীন, শৈবালাদি পদার্থ থাকে, তাহাদিগকে সাধ্যাভাবাধিকরণ-বৃত্তি বলে। যাহারা সাধ্যাভাবাধিকরণবৃত্তি, তাহাদিগেতেই সাধ্যাভাবাধিকরণ-নিরূপিত বৃত্তিত্ব থাকে। ধূম সাধ্যাভাবের অধিকরণ জলহ্রদে থাকে না, সুতরাং সে সাধ্যাভাবাধিকরণ-বৃত্তি নহে; এজন্য তাহাতে সাধ্যাভাবাধিকরণ-নিরূপিত বৃত্তিত্ব নাই। ধূমে এই যে সাধ্যাভাবাধিকরণ নিরূপিত বৃত্তিত্বের অভাব, উহাই বহ্নির ব্যাপ্তি।

পক্ষে যে সম্বন্ধে সাধ্য থাকে বা পক্ষে যে সম্বন্ধে সাধ্যের অনুমিতি হয়, সেই সম্বন্ধকেই সাধ্যতাবচ্ছেদক সম্বন্ধ বলে। সাধ্যতাচ্ছেদক সম্বন্ধে সাধ্য যে যে পদার্থে থাকে, তাহারা প্রত্যেকেই সাধ্যবান্। পর্বত, গোষ্ঠ, চত্বর ও মহানস—ইহাদের প্রত্যেকেই সাধ্যতাবচ্ছেদক সংযোগ সম্বন্ধে সাধ্য বহ্নি আছে বলিয়া ইহারা প্রত্যেকেই সাধ্যবান্। উহাদের ভেদ যে যে পদার্থে থাকে, তাহারা প্রত্যেকেই সাধ্যবদ্-ভিন্ন বা সাধ্যবদন্য। পর্বতের ভেদ যেমন মহানস প্রভৃতিতে আছে। তেমধি

वह्निमान् वह्नेरवयवस्तदन्यो महानसादिः, तत्र धूमस्य विद्यमानत्वादव्याप्तिप्रसङ्गात्।

**तेनैव सम्बन्धेन**—साध्यतावच्छेदकसम्बन्धेनैव। तथा च साध्यतावच्छेदकसम्बन्धेन साध्यवत्त्वविवक्षायान्तु नाव्याप्तिः न ह्यत्र साध्यतावच्छेदकसंयोगसम्बन्धेन साध्यवान् वह्नेरवयवः, किन्तु महानसादिरेव। तथा च साध्यतावच्छेदकसंयोगसम्बन्धेन साध्यवतो महानसादेरन्यस्मिन् ह्रदादौ धूमादेरवृत्तित्वान्नाव्याप्तिरिति भावः। येन केनचित्सम्बन्धेन साध्यवत्त्वविवक्षायाः फलमाह—**अन्यथेति**। येन केनचित् सम्बन्धेन साध्यवत्त्व-विवक्षायामित्यर्थः। **एवञ्चात्र**—साध्यतावच्छेदकसम्बन्धावच्छिन्न साध्यवत्-प्रतियोगिक-भेदवन्निरूपित-वृत्तित्वाभावो व्याप्तिरिति लक्षणं फलितम्। नन्वेवमप्यव्याप्तिः, साध्यताव-

হইবে। অন্যথা অর্থাৎ যে কোন সম্বন্ধে সাধ্যের অধিকরণ ধরিলে সমবায় সম্বন্ধে বহ্নিমান্ হইতেছে বহ্নির অবয়ব, তদ্‌ভিন্ন মহানস, গোষ্ঠ প্রভৃতি, তাহাতে ধূমের বিদ্যমানতা হেতু অব্যাপ্তির আপত্তি হয় অর্থাৎ সমবায় সম্বন্ধে সাধ্যবান্ হইতেছে বহ্নির অবয়ব, তদ্‌ভিন্ন হইতেছে—পর্বত, গোষ্ঠ, চত্বর ও মহানস। এই সকল স্থানে ধূম আছে। অতএব ধূম হইতেছে সাধ্যবদন্যবৃত্তি। সুতরাং তাহাতে সাধ্যবদন্যনিরূপিত বৃত্তিত্ব আছে—বৃত্তিত্বের অভাব নাই। এইজন্য অব্যাপ্তির আপত্তি

**বিবৃতি**

মহানসের ভেদ পর্বত প্রভৃতিতে আছে। সুতরাং পর্বত, মহানস প্রভৃতি সকলেই সাধ্যবদন্য। ধূম যখন ঐ সকল সাধ্যবদন্য মহানস প্রভৃতিতে আছে, তখন ধূম সাধ্যবদন্যবৃত্তি, উহাতে সাধ্যবদন্য মহানস নিরূপিত বৃত্তিত্ব আছে—বৃত্তিত্বের অভাব নাই। ধূমে ঐরূপ বৃত্তিত্বের অভাব না থাকিলে অব্যাপ্তি হয়। অতএব সাধ্যবদন্য-নিরূপিত বৃত্তিত্বের অভাব ব্যাপ্তির লক্ষণ নহে—এইরূপ বলা যাইতে পারে।

কিন্তু যদি সাধ্যবদ্ ভিন্ন বা সাধ্যবদন্য শব্দে সাধ্যবত্ত্বাবচ্ছিন্ন-প্রতিযোগিতাক ভেদবান্ বলা যায়, তবে এই অব্যাপ্তি হয় না। সাধ্যবত্ত্বাবচ্ছিন্না প্রতিযোগিতা যস্য ভেদস্য অর্থাৎ যে ভেদের প্রতিযোগিতা সাধ্যবত্ত্ব ধর্মের দ্বারা অবচ্ছিন্ন, সেই ভেদই সাধ্যবত্ত্বাবচ্ছিন্ন-প্রতিযোগিতাক ভেদ। উহার আকার—সাধ্যবান্ ন। সাধ্যবান্ ন—এইরূপ সাধ্যবত্ত্বাবচ্ছিন্ন প্রতিযোগিতাক ভেদ যেখানে থাকে, তাহাকেই সাধ্যবদ্ ভিন্ন বা সাধ্যবদন্য বুঝিতে হইবে। প্রকৃত স্থলে "সাধ্যবান্ ন" —এইরূপ ভেদ যখন লইতে হইবে, তখন ঐ ভেদের প্রতিযোগী হইবে সাধ্যবান্। প্রতিযোগিতা ঐ সাধ্যবতেই থাকিবে এবং ঐ প্রতিযোগিতার অবচ্ছেদক হইবে সাধ্যবত্ত্ব। কারণ উহাই ঐ প্রতিযোগিতার অন্যূন ও অনতিরিক্ত দেশবৃত্তি ধর্ম।

**साध्यवदन्यश्च साध्यवत्त्वावच्छिन्न-प्रतियोगिताक-भेदवान् बोध्यः। तेन यत्-**

च्छेदकं-संयोगसम्बन्धेन साध्यवतो महानसादेर्भिन्ने पर्वतादौ धूमहेतोर्वृत्तित्वेनावृत्तित्वा-भावादत आह—**साध्यवदन्यश्चेति**। साध्यवदन्यपदस्य साध्यवत्त्वावच्छिन्न-प्रतियोगि-ताक-भेदवदर्थकत्वे तु नाव्याप्तिः, न हि पर्वतश्चत्वरं वा तत्तद्वह्निमद्-महानसाद्यन्योऽपि साध्यवत्त्वावच्छिन्न-प्रतियोगिताक-भेदवान्, भेदविरोधिनः प्रतियोगितावच्छेदकस्य साध्यवत्त्वस्य तत्र तत्र सत्त्वात्, जलह्रदादिस्तु तादृशभेदवान्, तत्र च हेतोरवृत्तित्वान्ना-व्याप्तिरिति भावः। **एवञ्चात्र**—साध्यतावच्छेदकसम्बन्धावच्छिन्न-साध्यवत्त्वावच्छिन्न-प्रतियोगिताक-भेदवन्निरूपित-वृत्तित्वाभावो व्याप्तिरिति लक्षणं फलितम्। नन्वेवमप्य-

হয়। [ যে সম্বন্ধে সাধ্য, সেই সম্বন্ধে সাধ্যবান্ বলিলে আর অব্যাপ্তি হয় না। পর্ব্বতে সংযোগসম্বন্ধে বহ্নি সাধ্য হওয়ায় সংযোগ সম্বন্ধে সাধ্যবান্ গ্রহণ করিতে হইবে। সংযোগসম্বন্ধে মহানসাদি সাধ্যবান্ হয়, সাধ্যবদ্‌ভিন্ন হয় না। পরন্তু যে জলহ্রদাদি সাধ্যবদ্‌ভিন্ন হয়, তাহাতে ধূম থাকে না। সুতরাং ধূম সাধ্যবদন্যবৃত্তি নহে। এজন্য উহাতে সাধ্যবদন্য-নিরূপিত বৃত্তিত্ব নাই—বৃত্তিত্বের অভাবই আছে। সুতরাং উহাতে ব্যাপ্তিলক্ষণ আছে বলিয়া অব্যাপ্তি হয় না ]। সাধ্যবদন্য শব্দে সাধ্যবত্ত্বাব-চ্ছিন্ন-প্রতিযোগিতাক-ভেদবান্ বুঝিতে হইবে। তাহাতে অর্থাৎ সাধ্যবদন্য শব্দের

### বিবৃতি

সুতরাং সাধ্যবান্ ন—এইরূপ ভেদই সাধ্যবত্ত্বাবচ্ছিন্ন প্রতিযোগিতাক ভেদ। উহা মহানসে বা পর্বত প্রভৃতিতে থাকে না। কারণ প্রতিযোগিতাবচ্ছেদক সাধ্যবত্ত্ব মহানস প্রভৃতিতে রহিয়াছে। উহা ঐরূপ ভেদের বিরোধী। যেখানে ভেদের প্রতি-যোগিতাবচ্ছেদক থাকে, সেখানে ভেদ থাকে না। মহানস প্রভৃতিতে সাধ্যবত্ত্বাবচ্ছিন্ন প্রতিযোগিতাক ভেদ না থাকায় উহারা সাধ্যবদন্য হইবে না। সুতরাং মহানস প্রভৃতিতেও ধূম থাকিলেও উহা সাধবদন্যবৃত্তি নহে। অতএব ধূমে ব্যাপ্তিলক্ষণের অব্যাপ্তি হয় না। এই অভিপ্রায়ে বলিলেন—**সাধ্যবদন্যশ্চ সাধ্যবত্ত্বাবচ্ছিন্ন-প্রতিযোগিতাক-ভেদবান্ বোধ্যঃ।**

একটী পদার্থ ভিন্ন ভিন্ন সম্বন্ধে ভিন্ন ভিন্ন স্থানে থাকে। যেমন ধূম পর্বতে সংযোগ সম্বন্ধে, ধূমাবয়বে সমবায় সম্বন্ধে, কালে কালিক সম্বন্ধে এবং জ্ঞানে বিষয়িতা সম্বন্ধে থাকে। যে বস্তু যে অধিকরণে যে সম্বন্ধে থাকে বা আধেয় হয়, সেখানে তাহার সেই অধিকরণ নিরূপিত বৃত্তিত্ব বা আধেয়ত্বটি সেই সম্বন্ধেই অবচ্ছিন্ন হয়। পর্বতে ধূম

**किञ्चिद्वह्निमतो महानसादेर्भिन्ने पर्वतादौ धूमस्य सत्त्वेऽपि न क्षतिः। येन सम्बन्धेन हेतुता, तेनैव सम्बन्धेन साध्यवदन्यावृत्तित्वं बोध्यम्, तेन साध्यवदन्यस्मिन्**

व्याप्तिः, साध्यतावच्छेदकसम्बन्धावच्छिन्न-साध्यवत्त्वावच्छिन्न-प्रतियोगिताक-भेदवति धूमावयवे धूमहेतोः समवायेन वृत्तित्वादत आह—**येन** सम्बन्धेनेति। यत्सम्बन्धावच्छिन्नेत्यर्थः। **तेनैव** सम्बन्धेन—हेतुतावच्छेदकसम्बन्धेन। तथा च हेतुतावच्छेदकसम्बन्धेन तादृशवृत्तित्व-विवक्षणे तु नाव्याप्तिः, तादृशभेदवति धूमावयवे जलह्रदादाविव हेतुताव-

এইরূপ অর্থ বিবক্ষিত হওয়ায় যৎ কিঞ্চিৎ বহ্নিবিশিষ্ট মহানসাদি-[রূপ যে সাধ্যবৎ, তাহা হইতে] ভিন্ন পর্ব্বতাদিতে ধূম থাকিলেও ক্ষতি (অব্যাপ্তি) নাই অর্থাৎ পর্ব্বতাদি সাধ্যবৎ মহানসাদি হইতে ভিন্ন হইলে, সাধ্যবত্ত্ব উক্ত ভেদের প্রতিযোগিতাবচ্ছেদক হওয়ায়, পর্ব্বত প্রভৃতিতে উক্ত সাধ্যবত্ত্ব থাকায় পর্ব্বতাদি সাধ্যবত্ত্বাবচ্ছিন্ন-প্রতিযোগিতাক ভেদবান্ হয় না। সুতরাং তাহাতে ধূম থাকিলেও তাহা সাধ্যবদ্-ভিন্নবৃত্তি না হওয়ায় অব্যাপ্তি হয় না। যে সম্বন্ধে হেতু সেই সম্বন্ধে সাধ্যবদ্-ভিন্নে অবৃত্তিত্ব বুঝিতে হইবে। তাহাতে অর্থাৎ হেতুতাবচ্ছেদক সম্বন্ধে অবৃত্তিত্ব

### বিবৃতি

সংযোগ সম্বন্ধে আধেয়। সুতরাং পর্বত নিরূপিত ধূমনিষ্ঠ বৃত্তিত্ব (আধেয়ত্ব) সংযোগ সম্বন্ধাবচ্ছিন্ন। এইরূপ ধূমাবয়ব নিরূপিত ধূমনিষ্ঠ বৃত্তিত্ব সমবায় সম্বন্ধাবচ্ছিন্ন, কাল-নিরূপিত ধূমনিষ্ঠ বৃত্তিত্ব কালিক সম্বন্ধাবচ্ছিন্ন। জ্ঞাননিরূপিত ধূমনিষ্ঠ বৃত্তিত্ব বিষয়িত্ব সম্বন্ধাবচ্ছিন্ন। এইরূপ নানা সম্বন্ধের দ্বারাই অধিকরণ নিরূপিত বৃত্তিত্ব অবচ্ছিন্ন হইয়া থাকে। সাধ্যবদন্য-নিরূপিত বৃত্তিত্বও এইরূপ নানা সম্বন্ধের দ্বারা অবচ্ছিন্ন হইতে পারে। সাধ্যবদন্য-নিরূপিত বৃত্তিত্বের অভাবটী যদি যে কোন সম্বন্ধাবচ্ছিন্ন বৃত্তিত্বের অভাব হয়, তবে "পর্বতো বহ্নিমান্ ধূমাৎ" এই স্থলে ধূমহেতুতে অব্যাপ্তি হইবে। যেহেতু সাধ্যবদন্য ধূমাবয়বে ধূম সমবায় সম্বন্ধে থাকিয়া সাধ্যবদন্য বৃত্তি-হওয়ায় উহাতে সাধ্যবদন্যনিরূপিত বৃত্তিত্ব রহিয়াছে—বৃত্তিত্বের অভাব নাই। এইরূপ অব্যাপ্তি বারণের জন্য বৃত্তিত্বাভাব শব্দে হেতুতাবচ্ছেদক সম্বন্ধাবচ্ছিন্ন বৃত্তিত্বের অভাব গ্রহণ করিতে হইবে। পক্ষে যে সম্বন্ধে যাহা হেতু হয়, তাহাই হেতুতাবচ্ছেদক সম্বন্ধ। প্রকৃতে স্থলে পক্ষীভূত পর্বতে ধূম সংযোগ সম্বন্ধে হেতু হওয়ায় সংযোগ সম্বন্ধই হেতুতাবচ্ছেদক সম্বন্ধ। সুতরাং এস্থলে বৃত্তিত্বাভাব শব্দে সাধ্যবদন্যনিরূপিত হেতুতাবচ্ছেদক সংযোগ সম্বন্ধাবচ্ছিন্ন বৃত্তিত্বের অভাবই গ্রহণ করিতে হইবে। তাহা

धूमावयवे धूमस्य समवायसम्बन्धेन सत्त्वेऽपि न क्षतिः। साध्यवदन्यावृत्तित्वञ्च साध्यवदन्यवृत्तित्वत्वावच्छिन्न-प्रतियोगिताकाभावः। तेन धूमवान् वह्नेरित्यत्र

च्छेदक-संयोगेन धूमहेतोरवृत्तित्वादिति भावः। **न क्षतिः**—वह्निमान् धूमादित्यादिसद्धेतौ नाव्याप्तिः। **एवञ्चात्र**—साध्यतावच्छेदक-सम्बन्धावच्छिन्न-साध्यवत्त्वावच्छिन्न-प्रतियोगिताक-भेदवन्निरूपित-हेतुतावच्छेदकसम्बन्धावच्छिन्न-वृत्तित्वाभावो व्याप्तिरिति लक्षणं फलितम्। नन्वेवमपि धूमवान् वह्नेरित्यत्रातिव्याप्तिः, साध्यतावच्छेदकसम्बन्धावच्छिन्न-साध्यवत्त्वावच्छिन्न-प्रतियोगिताकभेदवज्जलह्रदादि-निरूपित-वृत्तित्वस्य मीनादौ सत्त्वेऽपि वह्नावसत्त्वात्, जलह्रदादौ वह्नेरभावादत आह—**साध्यवदन्येति**। अवृत्तित्वपदेन वृत्तित्वत्वावच्छिन्न-प्रतियोगिताकाभावविवक्षणे तु नातिव्याप्तिः, साध्यवदन्यस्मिंस्तप्तायः-पिण्डादौ वह्नेः सत्त्वेन तत्र साध्यवदन्यनिरूपित-वृत्तित्वस्यैव सत्त्वात्। **एवञ्चात्र**—साध्यतावच्छेदकसम्बन्धावच्छिन्न-साध्यवत्त्वावच्छिन्न-प्रतियोगिताक-भेदवन्निरूपित-हेतुतावच्छेदक-सम्बन्धावच्छिन्न-वृत्तितात्वावच्छिन्न-प्रतियोगिताक-वृत्तित्वाभावो व्याप्तिरिति

বিবক্ষিত হওয়ায় [ সংযোগ সম্বন্ধে ] সাধ্যবদ্ ভিন্ন ধূমাবয়বে সমবায় সম্বন্ধে ধূম থাকিলেও [ হেতুতাবচ্ছেদক সংযোগ সম্বন্ধে না থাকায় ] ক্ষতি ( অব্যাপ্তি ) নাই। সাধ্যবদন্যাবৃত্তিত্ব হইতেছে সাধ্যবদন্য-নিরূপিত বৃত্তিতাত্বাবচ্ছিন্ন-প্রতিযোগিতাক [ বৃত্তিত্বের ] অভাব। তাহাতে "ধূমবান্ বহ্নেঃ" এই স্থলে [ বহ্নি হেতুতে ]

**বিবৃতি**

হইলে আর অব্যাপ্তি হইবে না। ধূমাবয়বে ধূম সমবায় সম্বন্ধে আধেয় হইয়াছে বলিয়া উহাতে সাধ্যবদন্য ধূমাবয়ব-নিরূপিত সমবায় সম্বন্ধাবচ্ছিন্ন বৃত্তিত্ব থাকিলে হেতুতাবচ্ছেদক সংযোগ সম্বন্ধাবচ্ছিন্ন বৃত্তিত্ব নাই—বৃত্তিত্বের অভাব আছে। যেহেতু ধূম ধূমাবয়বে সংযোগ সম্বন্ধে আধেয় হয় নাই। সুতরাং সাধ্যবদন্য-নিরূপিত হেতুতাবচ্ছেদক সম্বন্ধাবচ্ছিন্ন বৃত্তিত্বের অভাবই ব্যাপ্তি। এই অভিপ্রায় প্রকাশ করিতে বলিলেন—

**যেন সম্বন্ধেন হেতুতা, তেনৈব সম্বন্ধেন সাধ্যবদন্যাবৃত্তিত্বং বোধ্যম্।**

সাধ্যবদন্য-নিরূপিত হেতুতাবচ্ছেদক সম্বন্ধাবচ্ছিন্ন বৃত্তিত্বের অভাবকেও ব্যাপ্তি বলা যায় না। কারণ "ধূমবান্ বহ্নেঃ" এস্থলে ব্যভিচারী বহ্নি হেতুতে ব্যাপ্তির লক্ষণ আছে। এস্থলে সাধ্য হইতেছে ধূম, হেতু হইতেছে বহ্নি। হেতু বহ্নিতে ধূমের ব্যাপ্তি নাই; অথচ পূর্বোক্ত ব্যাপ্তির লক্ষণ রহিয়াছে। দেখ, এস্থলে সাধ্য হইতেছে ধূম, সাধ্যবৎ হইতেছে পর্বত, গোষ্ঠ, চত্বর ও মহানস। তদ্‌ভিন্ন হইতেছে জলহ্রদ। উহাতে সংযোগ

**साध्यवदन्य-जलह्रदादि-वृत्तित्वाभावेऽपि नातिव्याप्तिः। अत्र यद्यपि द्रव्यं गुण-कर्मान्यत्वविशिष्ट-सत्त्वादित्यादौ विशिष्टसत्तायाः शुद्धसत्तायाश्चैक्यात् साध्य-**

लक्षणं फलितम्। अव्याप्तिप्रदर्शनपरं ग्रन्थान्तरं दर्शयति—**अत्रेति**। एवंविध-व्याप्ति-लक्षणे इत्यर्थः। अस्य च हेतुतावच्छेदकरूपेणेत्यग्रेतनेनाऽन्वयः। **गुणकर्मा**न्यत्वेति। द्रव्ये यथा सत्ता वर्त्तते, तथा गुणकर्मान्यत्वमपीति द्रव्यवृत्ति-सत्ता गुणकर्मान्यत्वसमानाधिकरणा सामानाधिकरण्यसम्बन्धेन गुणकर्मान्यत्वविशिष्टा भवति। गुणकर्मवृत्ति-सत्ता तु न तथा, गुण-कर्मसु गुणकर्मान्यत्वाभावेन गुणकर्मवृत्तिसत्तायां सामानाधिकरण्येन गुणकर्मान्यत्वा-भावात्। तस्माद् गुणकर्मान्यत्वविशिष्टसत्ता द्रव्यमात्राधिकरणेति भवत्ययं सद्धेतुः। तत्र व्याप्तिलक्षणाभावादव्याप्तिरिति भावः। **विशिष्टसत्तायाः**—गुणकर्मान्यत्व-विशिष्ट-सत्तायाः। **ऐक्या**दिति। "विशिष्टं शुद्धान्नातिरिच्यत" इति नियमाद् विशिष्ट-सत्तायाः

সাধ্যবদ্-ভিন্ন জল-হ্রদাদি নিরূপিত বৃত্তিত্ব না থাকিলেও অতিব্যাপ্তি হয় না অর্থাৎ বহ্নি হেতু সাধ্যবদ্ ভিন্ন উত্তপ্ত লৌহ গোলক প্রভৃতিতে থাকায় উহাতে সাধ্যবদন্যনিরূপিত বৃত্তিত্বও থাকে। এজন্য উহাতে সাধ্যবদন্য-নিরূপিত বৃত্তিত্বত্বাবচ্ছিন্ন-প্রতিযোগিতাক সাধ্যবদন্য-নিরূপিত বৃত্তিত্বাভাব না থাকায় অতিব্যাপ্তি হয় না। এই ব্যাপ্তিলক্ষণে যদিও "দ্রব্যং গুণকর্মান্যত্ববিশিষ্ট-সত্ত্বাৎ" ইত্যাদি স্থলে [ গুণ ও কর্ম্মের ভেদ- ] বিশিষ্ট সত্তা ও শুদ্ধ সত্তা ( গুণ ও কর্ম্মের ভেদরহিত কেবল সত্তা ) এক

**বিবৃতি**

সম্বন্ধে মীন-শৈবালাদি থাকিলেও বহ্নি নাই ; সুতরাং বহ্নি সাধ্যবদন্য বৃত্তি নহে, উহাতে সাধ্যবদন্য নিরূপিত হেতুতাবচ্ছেদক সংযোগ সম্বন্ধাবচ্ছিন্ন বৃত্তিত্ব নাই—বৃত্তিত্বের অভাব আছে। এজন্য এস্থলে অতিব্যাপ্তি হয়—এইরূপ মনে হইতে পারে। কিন্তু প্রকৃত পক্ষে বৃত্তিত্বাভাব শব্দে বৃত্তিত্বত্বাবচ্ছিন্ন প্রতিযোগিতাক বৃত্তিত্বাভাবকে গ্রহণ করিতে হইবে। বৃত্তিত্বাভাবশব্দের এইরূপ অর্থই বিবক্ষিত। বৃত্তিত্বাভাবশব্দের এইরূপ অর্থ গ্রহণ করিলে অতিব্যাপ্তি হয় না। তাৎপর্য্য এই যে, সাধ্যবদন্য পদার্থটী বহুসংখ্যক। যত সংখ্যক সাধ্যবদন্য হইবে, তন্নিরূপিত বৃত্তিত্বও ততসংখ্যক। যতসংখ্যক বৃত্তিত্ব, ততসংখ্যক বৃত্তিত্বের অভাবই ব্যাপ্তি, কোন একটি বৃত্তিত্বের অভাব ব্যাপ্তি নহে। প্রকৃত স্থলে সাধ্যবদন্য হইতেছে—জলহ্রদ, ভূতল, অয়োগোলক প্রভৃতি বহু পদার্থ। তন্মধ্যে সাধ্যবদন্য জলহ্রদ-নিরূপিত বৃত্তিত্ব, সাধ্যবদন্য ভূতল-নিরূপিত বৃত্তিত্ব ও সাধ্যবদন্য অয়োগোলক নিরূপিত বৃত্তিত্ব পরস্পর পৃথক্। বহ্নি সাধ্যবদন্য জলহ্রদে ও

**वदन्यस्मिन् गुणादाववृत्तित्वं नास्ति, तथापि हेतुतावच्छेदकरूपेणाऽवृत्तित्वं**

शुद्धसत्तातोऽनतिरेकादित्यर्थः। **अवृत्तित्वं** नास्तीति। तथा च द्रव्यत्वरूप-साध्यवतो द्रव्यादन्यस्मिन् गुणादौ शुद्धसत्ताऽभिन्नाया विशिष्टसत्ताया अपि सत्त्वात् 'साध्यवदन्य-गुणादि-निरूपित-वृत्तित्वमेव हेतौ विशिष्ट-सत्तायां वर्त्तते नावृत्तित्वमित्यव्याप्तिरिति भावः। अव्याप्तिपरिहारायाह—**तथापी**ति। हेतुतावच्छेदकावच्छिन्न-वृत्तित्वाभाव-विवक्षणे तु नात्राऽव्याप्तिः, साध्यवदन्य-गुणकर्मादि-निरूपित-वृत्तितायां हेतुतावच्छेदक-विशिष्टसत्तात्वावच्छिन्नत्वाभावात्, न हि विशिष्टसत्ता विशिष्टसत्तात्वेन रूपेण गुणादौ वर्त्तते, किन्तु सत्तात्वेन। तथा च विशिष्ट-सत्तारूप-हेतौ साध्यवदन्य-गुणादिनिरूपित-हेतुतावच्छेदकविशिष्ट-सत्तात्वधर्मावच्छिन्न-वृत्तिताया अभावसत्त्वान्नाव्याप्तिरिति भावः।

বলিয়া সাধ্যবদ্-ভিন্ন গুণ, কর্ম্ম প্রভৃতিতে বিশিষ্ট সত্তার অবৃত্তিত্ব নাই অর্থাৎ গুণ কর্ম্মের ভেদ ও সত্তা—উভয়ে দ্রব্যে থাকায় দ্রব্যগত সত্তাই গুণ-কর্ম্মের ভেদবিশিষ্ট সত্তা হয়। দ্রব্য, গুণ ও কর্ম্মবৃত্তি শুদ্ধ (কেবল) সত্তা ও উক্ত বিশিষ্ট সত্তা এক হইলে উক্ত বিশিষ্ট সত্তা সাধ্যবদ্ ভিন্ন গুণাদিতেও থাকে বলিয়া সাধ্যদ্‌ভিন্নে বৃত্তি হয়। সুতরাং উহাতে সাধ্যবদন্য-নিরূপিত বৃত্তিত্বের অভাব থাকে না। [এজন্য বিশিষ্ট সত্তারূপ হেতুতে ব্যাপ্তি-লক্ষণের অব্যাপ্তি হয়।] তথাপি হেতুতাবচ্ছেদকরূপে অবৃত্তিত্ব

**বিবৃতি**

ভূতলে বৃত্তি নহে বলিয়া উহাতে সাধ্যবদন্য জলহ্রদ ও ভূতল নিরূপিত বৃত্তিত্বের অভাব আছে বটে · কিন্তু সাধ্যবদন্য অয়োগোলক নিরূপিত বৃত্তিত্বের অভাব নাই। কারণ বহ্নিটী সাধ্যবদন্য অয়োগোলকে থাকিয়া সাধ্যবদন্যবৃত্তি হওয়ায় উহাতে সাধ্যবদন্য অয়োগোলক নিরূপিত বৃত্তিত্ব রহিয়াছে। বহ্নিতে যখন সাধ্যবদন্য-নিরূপিত একটী বৃত্তিত্ব রহিয়াছে, তখন উহাতে বৃত্তিত্বত্বাবচ্ছিন্ন যাবতীয় বৃত্তিত্বের অভাব নাই। সুতরাং "ধূমবান্ বহ্নেঃ" এই স্থলে বহ্নিতে ব্যাপ্তির লক্ষণ না থাকায় অতিব্যাপ্তি হয় না। এই অভিপ্রায়ে বলিলেন—**তেন ধূমবান্ বহ্নেরিত্যত্র সাধ্যবদন্য-জলহ্রদাদি-বৃত্তিত্বাভাবেঽপি নাতিব্যাপ্তিঃ।**

সাধ্যবদন্যনিরূপিত যাবতীয় বৃত্তিত্বের অভাব ব্যাপ্তি, ইহা পূর্বে উক্ত হইয়াছে। কিন্তু এই লক্ষণও নির্দোষ নহে। ইদং দ্রব্যং গুণকর্মান্যত্ববিশিষ্টসত্ত্বাৎ অর্থাৎ 'এইটী দ্রব্য, যেহেতু উহাতে গুণকর্মান্যত্ব-বিশিষ্টা সত্তা আছে—এই স্থলে অব্যাপ্তি হয়। এই অনুমিতির পক্ষ হইতেছে ইদং অর্থাৎ সম্মুখ স্থিত কোন বস্তু। সাধ্য হইতেছে—

वाच्यम्; हेतुतावच्छेदकं तादृशवृत्तितानवच्छेदकमिति फलितोऽर्थः ॥६८॥

**एवञ्चात्र**—साध्यतावच्छेदक-सम्बन्धावच्छिन्न-साध्यवत्त्वावच्छिन्न-प्रतियोगिताकभेदवन्निरूपित-हेतुतावच्छेदकसम्बन्धावच्छिन्न- हेतुतावच्छेदकावच्छिन्न-वृत्तितात्वावच्छिन्न-प्रतियोगिताक वृत्तित्वाभावो व्याप्तिरिति लक्षणं फलितम् ॥६८॥

অর্থাৎ বিশিষ্ট সত্তাত্বাবচ্ছিন্ন বৃত্তিত্বের অভাব বলিতে হইবে। হেতুতাবচ্ছেদকটী বৃত্তিতার অনবচ্ছেদক—ইহাই ফলিতার্থ অর্থাৎ সাধ্যবদন্য গুণ, কর্ম্ম প্রভৃতিতে উক্ত বিশিষ্ট সত্তা থাকায় বিশিষ্ট সত্তা প্রভৃতিতে সাধ্যবদন্য নিরূপিত বৃত্তিত্ব থাকিলেও উক্ত বৃত্তিত্বের অবচ্ছেদক—সত্তাত্ব প্রভৃতি হইয়া থাকে, হেতুতাবচ্ছেদক বিশিষ্ট সত্তাত্ব নহে। সুতরাং হেতুতাবচ্ছেদক বিশিষ্ট সত্তাত্ব, বিশিষ্টসত্তানিষ্ঠ বৃত্তিতার অবচ্ছেদক না হওয়ায় অব্যাপ্তি হয় না ॥৬৮॥

### বিবৃতি

দ্রব্যত্ব। হেতু হইতেছে—গুণকর্ম্মান্যত্ববিশিষ্ট সত্তা। গুণকর্ম্মান্যত্ববিশিষ্ট সত্তা শব্দের অর্থ—গুণ ও কর্ম্মের ভেদবিশিষ্ট সত্তা। দ্রব্যে গুণ ও কর্ম্মের ভেদ আছে, সত্তাও আছে। সুতরাং সত্তাটী দ্রব্যে গুণ কর্ম্মভেদের সমানাধিকরণ। সত্তায় গুণকর্ম্মভেদের সামানাধিকরণ্য থাকায় সামানাধিকরণ্য সম্বন্ধে গুণকর্ম্মের ভেদটী সত্তাতে আছে। তাই সত্তাটী গুণকর্ম্মের ভেদবিশিষ্ট হইয়া বিশিষ্ট সত্তা নামে কথিত হয়। এই বিশিষ্ট সত্তা যেখানে থাকে, দ্রব্যত্ব সেখানে থাকে বলিয়া বিশিষ্টসত্তাতে দ্রব্যত্বের ব্যাপ্তি আছে। কিন্তু ব্যাপ্তির এই লক্ষণ বিশিষ্ট সত্তাতে নাই।

দেখ, এখানে সাধ্য হইতেছে দ্রব্যত্ব। সাধ্যবৎ অর্থাৎ দ্রব্যত্ববৎ হইতেছে দ্রব্য। তদ্‌ভিন্ন হইতেছে—গুণ, কর্ম্ম প্রভৃতি যাবতীয় পদার্থ। তন্মধ্যে সাধ্যবদ্ ভিন্ন গুণ ও কর্ম্মে সত্তা আছে বলিয়া বিশিষ্ট সত্তাও আছে। যেহেতু সত্তা ও বিশিষ্ট সত্তা এক। কোন বিশিষ্ট বস্তু শুদ্ধ বস্তু হইতে অতিরিক্ত নহে বলিয়া সত্তা ও বিশিষ্ট সত্তা ভিন্ন নহে। সাধ্যবদ্‌ভিন্ন গুণ ও কর্ম্মে বিশিষ্ট সত্তা বৃত্তি হওয়ায় উহাতে সাধ্যবদন্যনিরূপিত বৃত্তিত্ব আছে—বৃত্তিত্বের অভাব নাই। এইজন্য এখানে অব্যাপ্তি হয়। অতএব পূর্ব্বোক্ত ব্যাপ্তির লক্ষণটী নির্দোষ নহে—এইরূপ মনে হইতে পারে।

প্রকৃত পক্ষে বৃত্তিত্বাভাব শব্দের বিবক্ষিত অর্থ হইতেছে—হেতুতাবচ্ছেদকরূপে বৃত্তিত্বের অভাব। হেতুতাবচ্ছেদক ধর্ম্মটী সাধ্যবদন্য-নিরূপিত যে বৃত্তিত্বের অবচ্ছেদক না হইয়া অনবচ্ছেদকই হইবে, সাধ্যবদন্য নিরূপিত সেই বৃত্তিত্বের অভাবই ব্যাপ্তি। ব্যাপ্তির এইরূপ লক্ষণ হইলে 'গুণকর্ম্মান্যত্ববিশিষ্ট-সত্ত্বাৎ' এই স্থলে হেতু গুণকর্ম্মান্যত্ব-

**अथवा हेतुमन्-निष्ठ-विरहाऽप्रतियोगिना ।**
**साध्येन हेतोरैकाधिकरण्यं व्याप्तिरुच्यते ॥६९॥**

**ननु केवलान्वयिनि ज्ञेयत्वादौ साध्ये साध्यवदन्यस्याऽप्रसिद्धत्वादव्याप्तिः । किञ्च सत्तावान् जातेरित्यादौ साध्यवदन्यस्मिन् सामान्यादौ हेतुतावच्छेदक-सम्बन्धेन समवायेन वृत्तेरप्रसिद्धत्वादव्याप्तिश्चात आह—अथवा हेतुमन्निष्ठेति ।**

तत्त्वचिन्तामणेर्व्याप्तिवादोक्तमनुस्मरन् व्याप्तेः सिद्धान्तलक्षणमाह मूले—**अथवे**ति । सिद्धान्तलक्षणं दर्शयितुमाद्यलक्षणे दोषमाह—**नन्वि**ति । **केवलान्वयिनि**—वृत्तिमदत्यन्ताभावाप्रतियोगिनि । **ज्ञेयत्वा**दाविति । आदिना वाच्यत्वाभिधेयत्वादि-परिग्रहः । **अप्रसिद्ध**त्वादिति । ज्ञेयत्वादीनां केवलान्वयिधर्माणां पदार्थमात्रवृत्तितया सर्वेषामेव पदार्थानां ज्ञेयत्वादिरूप-साध्यवत्त्वेन साध्यवत्प्रतियोगिकभेदाधिकरणत्वायोगात्, भेद-विरोधिनः प्रतियोगितावच्छेदकस्य ज्ञेयत्वादिमत्त्वस्य सर्वत्र सत्त्वादिति भावः । केवला-

[ পূঃ ] আচ্ছা, কেবলান্বয়ী জ্ঞেয়ত্ব প্রভৃতি সাধ্য হইলে সাধ্যবদন্যের অপ্রসিদ্ধি-বশতঃ [ ব্যাপ্য হেতুতে ব্যাপ্তিলক্ষণের ] অব্যাপ্তি হয়। আরও "সত্তাবান্ জাতেঃ" প্রভৃতি স্থলে সাধ্যবদ্ [ দ্রব্য, গুণ ও কর্ম্ম ] ভিন্ন সামান্য প্রভৃতিতে হেতুতাবচ্ছেদক সমবায় সম্বন্ধে [ কাহারও ] বৃত্তি প্রসিদ্ধ নহে বলিয়া [ জাতিরূপ হেতুতে সাধ্যবদন্য নিরূপিত বৃত্তিত্বাভাব না থাকায় ] অব্যাপ্তি হয়। এই আশঙ্কায় বলিলেন—**অথবা**

**বিবৃতি**

বিশিষ্ট সত্তাতে অব্যাপ্তি হইবে না। এস্থলে হেতু হইতেছে গুণকর্ম্মান্যত্ববিশিষ্ট সত্তা। হেতুতাবচ্ছেদক হইতেছে—বিশিষ্ট সত্তাত্ব অর্থাৎ গুণকর্ম্মান্যত্ববিশিষ্টসত্তাত্ব। সাধ্যবদন্য গুণকর্ম্মে বিশিষ্ট সত্তা সত্তারূপেই বৃত্তি হইয়াছে, বিশিষ্ট সত্তারূপে নহে। সুতরাং বিশিষ্টসত্তাত্ব এই বৃত্তিতার অবচ্ছেদক নহে, সত্তাত্বই বৃত্তিতার অবচ্ছেদক। বিশিষ্টসত্তানিষ্ঠ বৃত্তিতা সত্তাত্বের দ্বারা অবচ্ছিন্ন, হেতুতাবচ্ছেদক বিশিষ্ট সত্তাত্বের দ্বারা অবচ্ছিন্ন নহে। সাধ্যবদন্য গুণকর্ম্মবৃত্তি বিশিষ্টসত্তাতে সত্তাত্বাবচ্ছিন্ন বৃত্তিতা থাকিলেও হেতুতাবচ্ছেদক বিশিষ্ট সত্তাত্বাবচ্ছিন্ন বৃত্তিতা নাই—বৃত্তিত্বের অভাব আছে এবং সাধ্যবদন্য গুণকর্ম্ম-নিরূপিত বিশিষ্ট সত্তানিষ্ঠ বৃত্তিতার হেতুতাবচ্ছেদক বিশিষ্ট সত্তাত্ব অবচ্ছেদক হয় নাই, সত্তাত্বই অবচ্ছেদক হইয়াছে। সুতরাং বিশিষ্ট সত্তারূপ হেতুতে ব্যাপ্তির লক্ষণ আছে বলিয়া অব্যাপ্তি হয় না। এই অভিপ্রায়ে বিশ্বনাথ বলিলেন—**হেতুতাবচ্ছেদকরূপেণাবৃত্তিত্বং বাচ্যম্।**

**हेतुमति निष्ठा वृत्तिर्यस्य स तथा, विरहोऽभावः। तथा च हेत्वधिकरणवृत्तियोऽभावः, तदप्रतियोगिना साध्येन सह हेतोः सामानाधिकरण्यं व्याप्तिरुच्यते। अत्र यद्यपि वह्निमान् धूमादित्यादौ हेत्वधिकरण-पर्वतादिवृत्त्यभाव-प्रतियोगित्वं तत्तद्-**

न्वयिसाध्यकानुमितौ वादि-विवादादव्याप्त्यभिधानमयुक्तमित्यस्वरसादाह—**किञ्चे**ति। **वृत्तेर**प्रसिद्धत्वादिति। सत्तारूपसाध्यस्य द्रव्य-गुण-कर्मसु सत्त्वात् तत्त्रितयस्यैव साध्याधिकरणत्वम्, तदन्येषाञ्च सामान्यविशेष-समवायाभावानां साध्यवत्प्रतियोगिक-भेदाधिकरणत्वेन साध्यवदन्यत्वं, तेषु च सामान्यादिषु हेतुतावच्छेदकसम्बन्धेन समवायेन कोऽपि नास्तीति साध्यवदन्य-सामान्यादि-निरूपित-हेतुतावच्छेदक-समवायसम्बन्धावच्छिन्न-वृत्तित्वस्याऽलीकतया तदभावस्य जातिरूप-हेतावभावादव्याप्तिरिति भावः। **वृत्तिः**—आधेयत्वम्। **व्याप्ति**रुच्यत इति। **एवं च** हेत्वधिकरणनिष्ठात्यन्ताभावाप्रतियोगि-साध्यसामानाधिकरण्यं व्याप्तिरिति कारिकापर्यवसितं लक्षणम्। वह्निमान् धूमादित्यत्र साध्यो वह्निः, हेतुर्धूमस्तदधिकरणं पर्वतादिस्तन्निष्ठोऽत्यन्ताभावो घटादेर्न तु साध्यस्य वह्नेस्तत्र तस्य सत्त्वात्, अत्यन्ताभावस्य प्रतियोगिना सह विरोधादतो घटादिरेव हेत्वधिकरणनिष्ठात्यन्ताभावप्रतियोगी, अप्रतियोगी च साध्यो वह्निस्तत्-सामानाधिकरण्यं धूम इति लक्षणसमन्वयः। नन्वेवमप्यव्याप्तिः, पर्वतो वह्निमान् धूमादित्यादौ हि धूमरूप-हेत्वधिकरणे पर्वते महानसीय-वह्नेरभावो वर्त्तते, महानसे च पर्वतीय-वह्नेरभावः, एवं चालनीन्यायेन सर्वेषामेव विशेषवह्नीनां हेत्वधिकरणवृत्त्यभावप्रतियोगित्वे सिद्धे वह्निसामान्यस्याप्यभाव-प्रतियोगित्वं सिद्धं, यावद्विशेषस्य सामान्यरूपत्वात्। तथा च धूमहेतौ हेत्वधिकरणवृत्त्यभावाप्रतियोगि-वह्नि-सामानाधिकरण्याभावादव्याप्तिरित्याह—**अत्र** यद्यपीति। ननु नायं दोषः, पर्वतीयधूमेन पर्वतीयवह्नेर्महानसीयधूमेन च महानसीयवह्नेरित्येवंरूपेण समानाधिकरणयोरेव वह्निधूमयोर्व्याप्तेरभ्युपगमात्। तथा च पर्वतीय-धूमाधि-

ইত্যাদি। [ উহার অর্থ—] হেতুর অধিকরণে নিষ্ঠা অর্থাৎ বৃত্তি ( আধেয়তা ) যাহার, সে হইতেছে হেতুমন্নিষ্ঠ, এরূপ অর্থাৎ হেতুর অধিকরণে বিদ্যমান যে বিরহ অর্থাৎ অভাব। সুতরাং তাৎপর্য্য হইতেছে—হেতুর অধিকরণে বৃত্তি যে অভাব, সেই অভাবের অপ্রতিযোগী সাধ্যের সহিত হেতুর সামানাধিকরণ্যটি ব্যাপ্তি বলিয়া কথিত হয়। এই লক্ষণে যদিও "বহ্নিমান্ ধূমাৎ" ইত্যাদি স্থলে তৎতৎ বহ্নি প্রভৃতিতে অর্থাৎ মহানসীয় বহ্নি, পর্ব্বতীয় বহ্নি প্রভৃতিতে হেত্বধিকরণবৃত্তি ( হেতুর অধিকরণ

**वह्न्यादेरस्तीत्यव्याप्तिः। न च समानाधिकरण-वह्नि-धूमयोरेव व्याप्तिरिति वाच्यम्। तत्तद्वह्न्यादेरप्युभयाभावसत्त्वात्, एक-सत्त्वेपि द्वयं नास्तीति प्रतीतेः,**

करणे पर्वते महानसीय-वह्नेरभावसत्त्वेऽपि पर्वतीयवह्नेरभावाभावादप्रतियोगिना पर्वतीय-वह्निना पवतीयधूमस्य सामानाधिकरण्यान्नाव्याप्तिरिति चेत्, तत्राह—**न चेति**। प्रकारान्तरेणाऽव्याप्ति-तादवस्थ्यं दर्शयति—**तत्तद्**वह्न्यादेरिति। पर्वतीयवह्न्यादेरित्यर्थः। **उभया**भावसत्त्वादिति। वह्निमान् धूमादित्यत्र धूमाधिकरणे पर्वते पर्वतीयवह्निघटोभयाभावसत्त्वात् तादृशोभयाभावस्य पर्वतीयवह्नेरपि प्रतियोगितया धूमहेतावप्रतियोगि-साध्यसामानाधिकरण्याभावादव्याप्तिरिति भावः। ननु पर्वते पर्वतीयवह्निसत्त्वे कथं तदभावस्तत्र स्यात्, अत्यन्ताभावविरोधिनः प्रतियोगिनः पर्वतीयवह्नेस्तत्र सत्त्वादित्यत आह—**एकसत्त्वे**ऽपीति। **प्रतीते**रिति। व्यासज्यवृत्तिधर्मावच्छिन्न-प्रतियोगिताकाभावस्य व्यासज्यवृत्तिधर्मावच्छिन्न-प्रतियोग्येव विरोधी, व्यासज्यवृत्तिधर्मानवच्छिन्नप्रतियोगी तु न। तथा च घटवत्यपि भूतले वह्निघटोभयं नास्तीत्यनुभवः। एवञ्च पर्वतीय-वह्नेरपि तादृशाभाव-प्रतियोगितया तथैवाऽव्याप्तिरिति भावः। ननु हेत्वधिकरणवृत्ति-

পর্ব্বত, গোষ্ঠ প্রভৃতিতে বিদ্যমান) অভাবের প্রতিযোগিত্ব আছে বলিয়া অর্থাৎ পর্ব্বতে মহানসীয় বহ্নির অভাব, মহানসে পর্ব্বতীয় বহ্নির অভাব, গোষ্ঠে চত্বরীয় বহ্নির অভাব এবং চত্বরে (উঠানে) গোষ্ঠীয় বহ্নি প্রভৃতির অভাব আছে। এইরূপে সমস্ত বহ্নি হেত্বধিকরণবৃত্তি অভাবের প্রতিযোগী হওয়ায় অব্যাপ্তি হয়। সমানাধিকরণ বহ্নি ও ধূমেরই ব্যাপ্তি অর্থাৎ পর্ব্বত প্রভৃতিতে মহানসীয় বহ্নির অভাব থাকায় মহানসীয় বহ্নি উক্ত অভাবের প্রতিযোগী হইলেও পর্ব্বতীয় বহ্নির অভাব না থাকায় পর্ব্বতীয় বহ্নি প্রতিযোগী হয় না। সুতরাং পর্ব্বতীয় ধূমের সমানাধিকরণ পর্ব্বতীয় বহ্নির সহিত পর্ব্বতীয় ধূমের সামানাধিকরণ্যই ব্যাপ্তি। এইরূপ মহানসে পর্ব্বতীয় বহ্নির অভাব থাকিলেও মহানসীয় বহ্নির অভাব না থাকায় মহানসীয় ধূমের সমানাধিকরণ মহানসীয় বহ্নির সহিত মহানসীয় ধূমের সামানাধিকরণ্যই ব্যাপ্তি। সুতরাং সমানাধিকরণ বহ্নি ও ধূমেরই ব্যাপ্তি—ইহাত বলিতে পার না। কারণ একটী বস্তু থাকিলেও "দ্বয়ং নাস্তি"—এই প্রতীতি হয় বলিয়া সেই সেই বহ্নির উভয়াভাব থাকে অর্থাৎ পর্ব্বতে পর্ব্বতীয় বহ্নি ও ঘট—এই উভয় না থাকায় পর্ব্বতে পর্ব্বতীয় বহ্নিরও অভাব সিদ্ধ হয়। [সুতরাং সমানাধিকরণ বহ্নি ধূমেরই ব্যাপ্তি—ইহা বলিলে পর্ব্বতীয় ধূমের সমানাধিকরণ পর্ব্বতীয় বহ্নিটী হেত্বধিকরণবৃত্তি উভয়াভাবের

**गुणवान् द्रव्यत्वादित्यादावव्याप्तेश्च। तथापि प्रतियोगितानवच्छेदकं यत् साध्य-**

व्यासज्यवृत्ति-धर्मानवच्छिन्न-प्रतियोगिताकाभाव-विवक्षणे तु नाव्याप्तिरित्यव्याप्तेः स्थला-न्तरं दर्शयति—**गुण**वानिति। एतद्रूपवान् एतद्रसादित्यादौ व्याप्तिलक्षणसत्त्वान्ना-सम्भवः, अत आह—**अव्याप्ते**श्चेति। द्रव्यत्वहेतोरधिकरणे रक्तपटे पीताभावो वर्त्तते पीतपटे च रक्ताभावः, एवं क्रमेण गुणमात्रस्य हेत्वधिकरणवृत्त्यभाव-प्रतियोगितयाऽ-प्रतियोगि-गुणरूप-साध्याप्रसिद्धयाऽव्याप्तिरिति भावः। समाधानमाह—**तथापी**ति।

প্রতিযোগী হওয়ায় অব্যাপ্তি হয়।] [আর] "গুণবান্ দ্রব্যত্বাৎ"—এই অনুমিতি স্থলেও অব্যাপ্তি হয় অর্থাৎ দ্রব্যত্ব হেতুর অধিকরণ রক্তঘটে পীত গুণ না থাকায়, এইরূপ পীতঘটে রক্তগুণ না থাকায়, গুণরূপ সাধ্য হেত্বধিকরণ নিষ্ঠ অভাবের প্রতিযোগী হওয়ায়, হেতুতে অপ্রতিযোগী সাধ্যের সামানাধিকরণ্য না থাকায় অব্যাপ্তিও হয়। তথাপি প্রতিযোগিতার অনবচ্ছেদক যে সাধ্যতাবচ্ছেদক, সেই সাধ্যতাবচ্ছেদকের

**বিবৃতি**

কেবলান্বয়ী অনুমিতি স্থলে সাধ্যবদন্যের অপ্রসিদ্ধিবশতঃ বাচ্যত্বাদি হেতুতে ব্যাপ্তি লক্ষণ না থাকায় অব্যাপ্তি হয়। কেবলান্বয়ী অনুমান অস্বীকার করিলেও "সত্তাবান্ জাতেঃ" এই স্থলে সাধ্যবদন্য সামান্যাদি নিরূপিত হেতুতাবচ্ছেদক সম্বন্ধা-বচ্ছিন্ন বৃত্তিত্বের অপ্রসিদ্ধিবশতঃ জাতিরূপ হেতুতে ব্যাপ্তির লক্ষণ না থাকায় অব্যাপ্তি হয়। এইজন্য পূর্বোক্ত ব্যাপ্তির লক্ষণকে পরিত্যাগ করিয়া, হেতুর অধিকরণে বৃত্তি অভাবের অপ্রতিযোগী সাধ্যের সামানাধিকরণ্যকে ব্যাপ্তি বলিলেন। কিন্তু "বহ্নিমান্ ধূমাৎ" এই স্থলে সাধ্য বহ্নিটী হেত্বধিকরণে বৃত্তি অভাবের প্রতিযোগী হইয়া পড়ে। এস্থলে হেতু ধূমের অধিকরণ পর্বতে পর্বতীয় বহ্নি আছে,কিন্তু অপর কোন বিশেষ বহ্নি নাই। সুতরাং পর্বতীয় বহ্নি ব্যতীত যাবতীয় বিশেষ বহ্নি হেত্বধিকরণবৃত্তি অভাবের প্রতিযোগী হইল। আবার হেত্বধিকরণ মহানসে পর্বতীয় বহ্নি নাই। সুতরাং পর্বতীয় বহ্নিও হেত্বধিকরণবৃত্তি অভাবের প্রতিযোগী হইল। এইরূপে যদি প্রতিটী বিশেষ বহ্নি হেত্বধিকরণবৃত্তি অভাবের প্রতিযোগী হয়, তবে বহ্নিসামান্যও অর্থাৎ বহ্নিও প্রতিযোগী হইবে, যেহেতু যাবতীয় বিশেষ ও সামান্য এক—যাবতীয় বিশেষ হইতে সামান্য অতিরিক্ত নহে। সুতরাং যাবতীয় বিশেষ প্রতিযোগী হইলেই সামান্যও প্রতি-যোগী হইবে। তাহা হইলে ধূম-হেতুতে অপ্রতিযোগী সাধ্যের সামানাধিকরণ্য না থাকায় অব্যাপ্তি হয়। এই অভিপ্রায়ে বলিলেন—**তত্তদ্বহ্ন্যাদেরস্তীত্যব্যাপ্তিঃ।**

तावच्छेदकं, तदवच्छिन्नसामानाधिकरण्यं व्याप्तिरिति वाच्यम्। ननु रूपत्व-व्याप्य-जातिमत्त्वान् पृथिवीत्वादित्यादौ साध्यतावच्छेदिका रूपत्वव्याप्यजातय-

व्याप्तिरिति। **तथा च** हेत्वधिकरणनिष्ठात्यन्ताभाव-प्रतियोगितानवच्छेदक-साध्यताव-च्छेदकावच्छिन्न-साध्यसामानाधिकरण्यं व्याप्तिरिति लक्षणं फलितम्। एवञ्च गुणवान् द्रव्यत्वादित्यत्र हेत्वधिकरणे द्रव्ये नीलो नास्ति पीतो नास्तीति नीलपीताद्यभावसत्त्वेन नीलत्वादिकं द्रव्यत्वाधिकरणवृत्त्यभावप्रतियोगिताया अवच्छेदकं भवदपि साध्यताव-च्छेदकं गुणत्वं तु नावच्छेदकं, द्रव्यत्वरूप-हेत्वधिकरणे द्रव्ये यस्य कस्यचिद् गुणस्य सत्त्वेन गुणो नास्तीति गुणत्वेन रूपेण गुणसामान्याभावस्याऽभावात्। एवञ्च हेत्वधि-करणवृत्त्यभाव-प्रतियोगितानवच्छेदकेन गुणत्वेनाऽवच्छिन्नेन गुणेन द्रव्यत्वस्य सामाना-धिकरण्यान्नाव्याप्तिरिति ध्येयम्। नन्वेवमपि रूपत्वव्याप्यजातिमत्त्वान् पृथिवीत्वादि-त्यादावव्याप्तिः, हेत्वधिकरणवृत्त्यभावीय-प्रतियोगितानवच्छेदकस्य साध्यतावच्छेदकस्या-ऽप्रसिद्धेः। तथा हि—रूपत्वव्याप्यजातिमत्त्वान् पृथिवीत्वादित्यत्र साध्यो रूपत्वव्याप्य-जातिमान् नीलादिः। साध्यतावच्छेदकञ्च रूपत्वव्याप्यजातयो नीलत्व-पीतत्वादयः।

দ্বারা অবচ্ছিন্ন সাধ্যের সামানাধিকরণ্যই ব্যাপ্তি—ইহা বলিতে হইবে। [পূঃ] আচ্ছা, "ঘটো রূপত্বব্যাপ্যজাতিমদ্বান্ পৃথিবীত্বাৎ"—ইত্যাদিস্থলে সাধ্যতাবচ্ছেদক হইতেছে—রূপত্বব্যাপ্য [শুক্লত্ব প্রভৃতি] জাতিসমূহ। সেই শুক্লত্ব প্রভৃতি জাতিসমূহে

## বিবৃতি

হেত্বধিকরণবৃত্তি অভাবের প্রতিযোগিতার অনবচ্ছেদক যে সাধ্যতাবচ্ছেদক, সেই সাধ্যতাবচ্ছেদকের দ্বারা অবচ্ছিন্ন যে সাধ্য, সেই সাধ্যের সামানাধিকরণ্যই ব্যাপ্তি, ইহা পূর্বে উক্ত হইয়াছে। ইহাই যদি ব্যাপ্তির লক্ষণ হয়, তবে "ঘটঃ রূপত্বব্যাপ্যজাতিমদ্বান্ পৃথিবীত্বাৎ" এই স্থলে অব্যাপ্তি হয়। দেখ, এই অনুমিতির পক্ষ হইতেছে—ঘট। সাধ্য হইতেছে—রূপত্বব্যাপ্যজাতিমৎ। রূপত্বের ব্যাপ্য জাতি সাতটী—শুক্লত্ব, নীলত্ব, পীতত্ব, রক্তত্ব, হরিতত্ব, কপিশত্ব ও চিত্রত্ব। রূপত্বের ব্যাপ্য শুক্লত্ব, নীলত্ব প্রভৃতি জাতি—যে শুক্ল, নীল প্রভৃতি রূপে থাকে, তাহাই রূপত্বব্যাপ্য জাতিমান্ অর্থাৎ শুক্ল, নীল প্রভৃতি রূপ। তাহাই এস্থলে সাধ্য। রূপত্বব্যাপ্যজাতিমৎ সাধ্য হইলে সাধ্যতাবচ্ছেদক হইবে—রূপত্বব্যাপ্য জাতিমত্ত্ব বা রূপত্বব্যাপ্য জাতি—শুক্লত্ব প্রভৃতি। হেতু হইতেছে—পৃথিবীত্ব। পৃথিবীত্ব হেতু হইলে হেত্বধিকরণ হইবে—পৃথিবী। পৃথিবীত্বরূপ হেতুর অধিকরণ নীল ঘটে "পীতো নাস্তি" "রক্তো নাস্তি"

**स्तासाञ्च शुक्लत्वादि-जातीनां नीलघटादिवृत्त्यभावप्रतियोगितावच्छेदकत्वमस्ती-त्यव्याप्तिरिति चेत्। न। तत्र परम्परया रूपत्वव्याप्य-जातित्वस्यैव साध्यता-**

ताश्च हेत्वधिकरणवृत्त्यभावस्य प्रतियोगिताया अवच्छेदिकाः, पृथिवीत्वरूप-हेत्वधिकरणे नीलघटे पीतो नास्ति, पीतघटे च नीलो नास्तीत्येवंक्रमेण सर्वेषामेव नील-पीतादिरूपाणा-मभावसत्त्वात्, तेषामेव नीलत्वादीनां साध्यतावच्छेदकानां तत्तदभावप्रतियोगिताव-च्छेदकत्वात्, तस्माद्धेत्वधिकरणवृत्त्यभावीयप्रतियोगितानवच्छेदकस्य साध्यतावच्छेदक-स्याभावादव्याप्तिरित्याह—**ननु रूपत्वेति**। **परम्परया**—स्वाश्रयसमवाय-सम्बन्धेन। स्वं रूपत्वव्याप्यजातित्वम्, तदाश्रयो रूपत्वव्याप्यजातिर्नीलत्वादिस्तत्समवायो नील-पीतादि रूपे इति रूपत्वव्याप्यजातित्वं स्वाश्रयसमवायेन नीलपीतादि-रूपेषु वर्त्तमानं सत् साध्यतावच्छेदकम्। एवञ्च पृथिवीत्वरूप-हेत्वधिकरणे स्वाश्रयसमवायसम्बन्धेन रूपत्व-व्याप्यजातित्ववतो नीलपीतादेर्यस्य कस्यचिद् रूपस्य सत्त्वेन तत्र स्वाश्रयसमवायेन रूपत्व-

[পৃথিবীত্বরূপ হেত্বধিকরণ] নীল ঘটে বৃত্তি-[শুক্ল রূপের] অভাবের প্রতি-যোগিতাবচ্ছেদকতা আছে বলিয়া অর্থাৎ পৃথিবীত্বরূপ হেত্বধিকরণ নীল ঘটে "শুক্লো নাস্তি" এই অভাব থাকায়, উক্ত অভাবের প্রতিযোগিতাবচ্ছেদক ও সাধ্যতাবচ্ছেদক (শুক্লত্ব) এক হওয়ায়, সাধ্যতাবচ্ছেদক শুক্লত্বটী প্রতিযোগিতার অনবচ্ছেদক না হওয়ায় অব্যাপ্তি হয়—এই যদি বলি। [উঃ] না—তাহা বলিতে পার না। কারণ সে স্থলে পরম্পরায় (স্বাশ্রয়সমবায় সম্বন্ধে) রূপত্বব্যাপ্য-[শুক্লত্বাদি জাতিবৃত্তি]

**বিবৃতি**

এইরূপে ছয়টী রূপের অভাব দেখা যায়। আবার হেত্বধিকরণ পীত ঘটে "নীলো নাস্তি" এইরূপে নীলরূপের অভাব দেখা যায়। ফলে হেত্বধিকরণ পৃথিবীতে শুক্লাদি সাতটী রূপের অভাব আছে। এই অভাবের প্রতিযোগী হইবে—শুক্ল, নীল, পীত প্রভৃতি রূপ; প্রতিযোগিতাবচ্ছেদক হইবে—শুক্লত্ব, নীলত্ব প্রভৃতি রূপত্বব্যাপ্য জাতি-সমূহ। উহারাই সাধ্যতাবচ্ছেদক। সুতরাং এস্থলে সাধ্যতাবচ্ছেদক শুক্লত্ব, নীলত্ব প্রভৃতি রূপত্বব্যাপ্য জাতি হেত্বধিকরণবৃত্তি অভাবের প্রতিযোগিতার অনবচ্ছেদক না হওয়ায় হেতুতে উক্ত প্রতিযোগিতার অনবচ্ছেদক সাধ্যতাবচ্ছেদকের দ্বারা অবচ্ছিন্ন সাধ্যের সামানাধিকরণ্য থাকে না বলিয়া অব্যাপ্তি হয়। অতএব ব্যাপ্তির এই লক্ষণটী নির্দোষ নহে। এই অভিপ্রায় প্রকাশ করিতে বিশ্বনাথ বলিলেন—

**নীলঘটাদিবৃত্ত্যভাবপ্রতিযোগিতাবচ্ছেদকত্বমস্তীত্যব্যাপ্তিঃ।**

**वच्छेदकत्वात् । न हि तादृशधर्मावच्छिन्नाभावः क्वापि पृथिव्यामस्ति, रूपत्व-व्याप्यजातिमान् नास्तीति बुद्ध्यापत्तेः । एवं दण्डयादौ साध्ये परम्परा-सम्बद्धं**

व्याप्यजातिरत्वान्नास्तीति रूपत्वव्याप्यजातित्ववतोऽभावाभावाद् रूपत्वव्याप्य-जातित्वस्य हेत्वधिकरणवृत्त्यभाव-प्रतियोगितानवच्छेदकत्वमिति नाव्याप्तिरिति भावः । **तादृ**शधर्मावच्छिन्नाभावः—स्वाश्रयसमवायेन रूपत्वव्याप्यजातित्वधर्मावच्छिन्नस्य नील-पीतादेः समवायेनाऽभावः । रूपत्वव्याप्यजातित्वधर्मावच्छिन्नस्य यस्य कस्यचिद् रूपस्य पृथिव्यां सत्त्वात्, तदवच्छिन्नाभावस्तत्र न वर्त्तत इति भावः । पृथिव्यां तादृशाभाव-स्वीकारेऽनिष्टमाह—**रूपत्व**व्याप्येति । **नास्ती**त्यत्र पृथिव्यामित्यनुषज्यते । स्थलान्तरेऽ-

জাতিত্বই সাধ্যতাবচ্ছেদক। কেননা "রূপত্বব্যাপ্যজাতিমান্ নাস্তি"—এই বুদ্ধির আপত্তি হয় বলিয়া রূপত্বব্যাপ্য জাতিত্বাবচ্ছিন্ন জাতিমানের অভাব কোন পৃথিবীতেই থাকে না। এইরূপ [ "দণ্ডিমান্ দণ্ডিসংযোগাৎ"—ইত্যাদি স্থলে ] দণ্ডী প্রভৃতি সাধ্য

**বিবৃতি**

যাহা সাধ্যের বিশেষণ—যাহা সাধ্যতার অন্যূন ও অনতিরিক্ত দেশবৃত্তি ধর্ম, তাহাই সাধ্যতার অবচ্ছেদক। যদিও রূপত্বব্যাপ্য জাতিত্বটী রূপত্বব্যাপ্য জাতির বিশেষণ, জাতিমানের বিশেষণ নহে, তথাপি স্বাশ্রয়সমবায় সম্বন্ধে সাধ্যের ( রূপত্ব-ব্যাপ্যজাতিমান্ মাত্রের ) বিশেষণ হইয়া সাধ্যতার অবচ্ছেদক হইতে পারে। রূপত্ব-ব্যাপ্য জাতি ও রূপত্বব্যাপ্য জাতিত্ব—উভয়ে সাধ্য রূপত্বব্যাপ্যজাতিমান্ মাত্রের বিশেষণ হইয়া সাধ্যতার অবচ্ছেদক হইলেও এই অনুমিতি স্থলে স্বাশ্রয়সমবায়সম্বন্ধে রূপত্বব্যাপ্য জাতিত্বই সাধ্যতাবচ্ছেদকরূপে বিবক্ষিত হইয়াছে। তাহা হইলে আর অব্যাপ্তি হইবে না। কারণ হেত্বধিকরণ কোন পৃথিবীতেই স্বাশ্রয়-সমবায় সম্বন্ধে রূপত্বব্যাপ্য জাতিত্ববিশিষ্ট জাতিমানের ( নীল-পীতাদি রূপের ) অভাব নাই। হেত্বধিকরণ পৃথিবীতে কোন না কোন রূপত্বব্যাপ্য জাতিত্ব বিশিষ্ট জাতিমান্ ( নীল-পীতাদি রূপ ) থাকে বলিয়া তাহার অভাব থাকিতে পারে না। সুতরাং রূপত্বব্যাপ্য জাতিত্ববিশিষ্ট জাতিমানের অভাব কোন পৃথিবীতে থাকে না বলিয়া সাধ্যতাবচ্ছেদক রূপত্বব্যাপ্য জাতিত্বটী হেত্বধিকরণ-বৃত্তি অভাবের প্রতিযোগিতার অবচ্ছেদক হয় না—অনবচ্ছেদকই হইয়া থাকে। পৃথিবীত্ব হেতুতে তথাবিধ সাধ্যের সামানাধিকরণ্য থাকায় অব্যাপ্তি হয় না। এই অভিপ্রায় প্রকাশ করিতে বলিলেন—

**তত্র পরম্পরয়া রূপত্বব্যাপ্যজাতিত্বস্যৈব সাধ্যতাবচ্ছেদকত্বাৎ।**

**दण्डत्वादिकमेव साध्यतावच्छेदकम्, तच्च प्रतियोगितानवच्छेदकमिति। साध्यादि-भेदेन व्याप्तेर्भेदात् तादृशस्थले साध्यतावच्छेदकतावच्छेदकं प्रतियोगितावच्छेदकतानवच्छेदकमित्येव लक्षण-घटकमित्यपि वदन्ति। हेत्वधिकरणञ्च**

व्याप्तिमाशङ्क्य सिद्धान्तलक्षणदीधितिमनुस्मरन् परिहरति—**एव**मिति। प्रासादो दण्डिमान् दण्डिसंयोगादित्यत्र चालनीन्यायेन साध्यतावच्छेदकस्य दण्डस्य दण्डिसंयोगाधिकरण-प्रासाद-वृत्ति-तत्तद्दण्डयभावप्रतियोगितावच्छेदकत्वादव्याप्तिः। स्वाश्रयाश्रयत्वसम्बन्धेन दण्डत्वस्य साध्यतावच्छेदकत्वाभ्युपगमे तु नाव्याप्तिः, दण्डिसंयोगाधिकरणे प्रासादे स्वाश्रयाश्रयत्वसम्बन्धेन दण्डत्ववान्नास्तीत्यभावाभावात्, स्वाश्रयाश्रयत्वसम्बन्धेन दण्डत्ववतो दण्डिनः प्रतियोगिनस्तत्र सत्त्वादिति भावः। परम्परासम्बन्धानभ्युपगमे समाधानमाह—**साध्यादी**ति। आदिना साधनादिपरिग्रहः। **तादृशस्थले**—विशिष्टसाध्यतावच्छेदकस्थले। **लक्षण**घटकमिति। **तथा च** तादृशस्थले हेत्वधिकरणनिष्ठात्यन्ताभावप्रतियोगितावच्छेदकतानच्छेदकं यत् साध्यतावच्छेदकतावच्छेदकं तदवच्छिन्न-साध्यतावच्छेदकधर्मावच्छिन्न-साध्य-सामानाधिकरण्यं व्याप्तिरिति लक्षणान्तरं स्वीकार्यम्। तेन रूपत्वव्याप्यजातिमद्वान् पृथिवीत्वादित्यादौ नाव्याप्तिः, रूपत्वव्याप्य-नीलत्वादिजातेः पृथिवीत्वाधिकरणे शुक्लघटादौ नीलो नास्ति पीतो नास्तीत्यादि-प्रतीत्या हेत्वधिकरणवृत्ति-नीलपीताद्यभावप्रतियोगिताया अवच्छेदकत्वेऽपि साध्यतावच्छेदकतावच्छेदकस्य रूपत्व-व्याप्य-जातित्वस्य हेत्वधिकरणवृत्त्यभाव-प्रतियोगितावच्छेदकताया अनवच्छेदकत्वात्, पृथिवीत्वाधिकरणे रूपत्वव्याप्यजातिमान् नास्तीति प्रत्ययाभावात्, रूपत्वव्याप्य-जातिमतो नीलरूपादेः प्रतियोगिनस्तत्र सत्त्वात्। तथा च हेत्वधिकरणवृत्त्यभाव-प्रतियोगितावच्छेदकताया अनवच्छेदकं यत् साध्यतावच्छेदकताच्छेदकं रूपत्वव्याप्य-

হইলে পরম্পরা-( স্বাশ্রয়াশ্রয়ত্ব সম্বন্ধে ) সম্বদ্ধ দণ্ডত্ব প্রভৃতিই সাধ্যতাবচ্ছেক হয়। তাহা কিন্তু প্রতিযোগিতার অনবচ্ছেদক। [ সুতরাং উক্ত সাধ্যতাবচ্ছেদক দণ্ডত্ব হেত্বধিকরণ-বৃত্তি অভাবের প্রতিযোগিতার অবচ্ছেদক না হওয়ায় অব্যাপ্তি হয় না ]। [ কেহ কেহ ইহাও বলেন ]—সাধ্য ও হেতুর ভেদে ব্যাপ্তির ভেদ হয় বলিয়া তাদৃশ স্থলে ( রূপত্বব্যাপ্য-জাতিমদ্বান্ পৃথিবীত্বাৎ—ইত্যাদি বিশিষ্ট সাধ্যতাবচ্ছেদক স্থলে ) সাধ্যতাবচ্ছেদকতাবচ্ছেদকটী প্রতিযোগিতাবচ্ছেদকতার অনবচ্ছেদক—**ইহাই** লক্ষণঘটক অর্থাৎ হেত্বধিকরণবৃত্তি অভাবের প্রতিযোগিতাবচ্ছেদকতার

**हेतुतावच्छेदक-विशिष्टाधिकरणं वाच्यम्। तेन द्रव्यं गुणकर्मान्यत्वविशिष्ट-सत्त्वा-**

जातित्वम्, तदवच्छिन्न-साध्यतावच्छेदकावच्छिन्न-साध्यसामानाधिकरण्यस्य पृथिवीत्व-हेतौ सत्त्वान्नाव्याप्तिरिति भावः। एवं दण्डिमान् दण्डिसंयोगादित्यत्र हेत्वधि-करणवृत्त्यभाव-प्रतियोगितावच्छेदकतानवच्छेदक-साध्यतावच्छेदकतावच्छेदक-दण्डत्वाव-च्छिन्न-दण्डावच्छिन्न-दण्डिसामानाधिकरण्यस्य हेतौ सत्त्वान्नाव्याप्तिरिति बोध्यम्। नन्वेवमपि द्रव्यं गुणकर्मान्यत्वविशिष्ट-सत्त्वादित्यादावव्याप्तिः, "विशिष्टं शुद्धान्नाति-रिच्यत" इति नियमात् शुद्धसत्ताया अधिकरणं यथा गुणस्तथा विशिष्टसत्ताया अपि। तत्र च गुणे द्रव्यत्वं नास्तीति प्रतीतिसिद्ध-द्रव्यत्वाभाव-प्रतियोगितावच्छेदकत्वस्य साध्य-तावच्छेदके द्रव्यत्वत्वे सत्त्वादत आह—**हेत्वधिकरण**मिति। हेत्वधिकरण-पदेन हेतुता-वच्छेदकविशिष्टाधिकरण-विवक्षणे तु नाव्याप्तिः हेतुतावच्छेदक-विशिष्टसत्तात्वावच्छिन्ना-धिकरणताया द्रव्ये एव सत्त्वात्, तत्र च द्रव्यत्वस्य विद्यमानत्वात् साध्यतावच्छेदकस्य द्रव्यत्वत्वस्य हेत्वधिकरणनिष्ठाभावप्रतियोगिताया अनवच्छेदकत्वात्। **एवञ्चात्र**—हेतुतावच्छेदकावच्छिन्न-हेत्वधिकरणनिष्ठाभाव-प्रतियोगितानवच्छेदक-साध्यतावच्छेदका-वच्छिन्न-साध्यसामानाधिकरण्यं व्याप्तिरिति लक्षणं फलितम्। नन्वेवमपि वह्निमान्

অনবচ্ছেদক যে সাধ্যতাবচ্ছেদকতার অবচ্ছেদক; সেই সাধ্যতাবচ্ছেদকতাবচ্ছেদকের দ্বারা অবচ্ছিন্ন যে সাধ্যতাবচ্ছেদক, সেই সাধ্যতাবচ্ছেদকের দ্বারা অবচ্ছিন্ন সাধ্যের সামানাধিকরণ্যই ব্যাপ্তি—ইহাও কেহ কেহ বলেন। হেত্বধিকরণটীকে হেতুতাবচ্ছেদক-বিশিষ্টের অধিকরণ বলিতে হইবে। তাহাতে "ঘটো দ্রব্যং গুণকর্মান্যত্ববিশিষ্ট-সত্ত্বাৎ"

**বিবৃতি**

হেত্বধিকরণনিষ্ঠ অভাবের প্রতিযোগিতার অনবচ্ছেদক যে সাধ্যতাবচ্ছেদক, সেই সাধ্যতাবচ্ছেদকের দ্বারা অবচ্ছিন্ন সাধ্যের সামানাধিকরণ্যই ব্যাপ্তি, ইহা পূর্বে উক্ত হইয়াছে। কিন্তু ইহা নির্দোষ লক্ষণ নহে। "দ্রব্যং গুণকর্মান্যত্ববিশিষ্টসত্ত্বাৎ" এই অনুমিতি স্থলে বিশিষ্ট সত্তা হেতুতে অব্যাপ্তি হয়। দেখ, এখানে হেতু হইতেছে—বিশিষ্ট সত্তা। উহা শুদ্ধ সত্তাস্বরূপ, বিশিষ্ট সত্তা শুদ্ধ সত্তা হইতে ভিন্ন নহে। সুতরাং গুণ-কর্মও ঐ বিশিষ্ট সত্তার অধিকরণ হইবে। যদি গুণ-কর্ম বিশিষ্টসত্তা হেতুর অধিকরণ হয়, তবে সাধ্যাভাবকেও (দ্রব্যত্বাভাবকেও) হেত্বধিকরণ বৃত্তি অভাব বলা যাইতে পারে। কারণ 'দ্রব্যত্বং নাস্তি' এইরূপ দ্রব্যত্বাভাব গুণকর্মেও থাকে। তাহা হইলে সাধ্যতাবচ্ছেদক দ্রব্যত্বত্বটী হেত্বধিকরণবৃত্তি অভাবের প্রতিযোগিতার

